# ভীষ্মচরিত

শ্রীরজনীকান্ত গুপ্ত প্রণীত

তৃতীয় সংস্করণ।

Calcutta:
PRINTED BY JADU NATH SEAL,
HARE PRESS:
46, BECHU CHATTERJEE'S STREET.
PUBLISHED BY GURUDAS CHATTERJEE,
BENGAL MEDICAL LIBRARY: 201, CORNWALLIS STREET.
1893.

# বিজ্ঞাপন।

ভীষ্মের চরিত্রপাঠে যেরূপ নীতিজ্ঞানের উন্মেষ হয়, সেইরূপ বিশুদ্ধ আমোদলাভ হইয়া থাকে। এক দিকে পিতৃভক্তির মহান্ ভাবে, অপর দিকে সত্য-প্রতিজ্ঞতা, পরার্থপরতা ও জিতেন্দ্রিয়তার অনন্ত মহিমায় ভীষ্মের চরিত্র অলঙ্কৃত হইয়াছে। ফলতঃ, অসামান্য বীরত্ববৈভবে ও লোকাতীত গুণগৌরবে ভীষ্মচরিত তুলনারহিত। মহাভারত হইতে এই মহাপুরুষের অতুল্য চরিত সঙ্কলিত হইল। স্থল-বিশেষে দুই একটি বিষয়ের বর্ণনা, মহাকবি কালি-দাসপ্রণীত রঘুবংশ হইতে পরিগৃহীত হইয়াছে। ঈদৃশ নীতিপূর্ণ বিষয় যেরূপ লিখিত হওয়া উচিত, উপস্থিত গ্রন্থে সেরূপ হয় নাই। ভীষ্মের চরিত্র-গত সৌন্দর্য্য পরিস্ফুট করিতে পারি, আমার সেরূপ ক্ষমতা নাই। ভীষ্মচরিত পাঠকবর্গের কিয়দংশেও প্রীতিপ্রদ ও নীতিজ্ঞানের উদ্দীপক হইলেই চরিতার্থ হইব।

শ্রীরজনীকান্ত গুপ্ত।



# ভীষ্মচরিত

## প্রথম পরিচ্ছেদ

সুপ্রসিদ্ধ কুরুবংশে শান্তনুনামক এক পরম জ্ঞানী, পরম ধার্ম্মিক ও পরম ধীমান্ নরপতি জন্মগ্রহণ করেন। তৎকালে তাঁহার ন্যায় সর্ব্বগুণসম্পন্ন ও সর্ব্বসম্পত্তির অধিকারী ভূপতি কেহ ছিলেন না। মহারাজ শান্তনু হস্তিনার সিংহাসনে অধিষ্ঠিত হইয়া, সুনিয়মে রাজ্যশাসন ও অপত্যনির্ব্বিশেষে প্রজাপালন করিতে লাগিলেন। তাঁহার শাসনগুণে সমগ্র জনপদ অপূর্ব্ব শ্রীসম্পন্ন হইয়া উঠিল, সর্ব্বত্র সাধুতার সম্মান ও সুখসমৃদ্ধির বৃদ্ধি দেখা যাইতে লাগিল, প্রজালোক সদাচার ও সৎকার্য্য হইতে অণুমাত্র বিচ্যুত না হইয়া, সমস্ত রাজ্য শান্তিময় করিয়া তুলিল। শান্তনু এইরূপ সুখপূর্ণ, সমৃদ্ধিপূর্ণ ও

শান্তিপূর্ণ রাজ্যের অধিপতি হইয়া, অবহিতচিত্তে ধর্ম্মানুগত কার্য্যের অনুষ্ঠান করিতে লাগিলেন।

মহারাজ শান্তনুর দেবব্রতনামে একটি পুত্র ছিল। কুমার দেবব্রত ক্রমে যৌবনসীমায় পদার্পণ করিলেন। তাঁহার প্রশস্ত ললাট, বিশাল বক্ষঃস্থল, সুগঠিত বাহুযুগল ও স্থূলোন্নত কলেবর দেখিয়া, পৌরগণ প্রীতিপ্রকাশ করিতে লাগিল। কুমার সর্ব্বশাস্ত্রে সুপণ্ডিত হইলেন। তাঁহার যেমন অসাধারণ বুদ্ধি. অপ্রমেয় শক্তি ও অবিচলিত অধ্যবসায় ছিল, তিনি বেদ ও বেদাঙ্গের সহিত ধনুর্ব্বেদেও তদনুরূপ পারদর্শিতালাভ করিলেন। কি শাস্ত্রজ্ঞান, কি শস্ত্রপ্রয়োগ, কি বিচারক্ষমতা, কুমার দেবব্রত সকল বিষয়েই সর্ব্বগুণান্বিত পিতাকেও অতিক্রম করিলেন।

শান্তনু দেবব্রতকে যৌবনদশায় উপনীত ও সর্ব্বগুণে অলঙ্কৃত দেখিয়া অতিমাত্র হৃষ্ট হইলেন. এবং পৌরগণ ও জানপদবর্গকে সমবেত করিয়া, তাহাদের সমক্ষে উপযুক্ত পুত্রকে যৌবরাজ্যে অভিষিক্ত করিলেন। যুবরাজ দেবব্রত সদ্ব্যবহার ও সৎকার্য্যে প্রকৃতিবর্গের প্রীতিবর্দ্ধন করিতে লাগিলেন। তাঁহার যেরূপ অলৌকিক পিতৃভক্তি, সেইরূপ অসাধারণ লোকানুরাগ ও আত্মসংযম ছিল। তিনি প্রজালোকের মঙ্গলসাধনে যত্নশীল থাকিতেন, বয়োবৃদ্ধদিগের প্রতি যথোচিত সম্মান

দেখাইতেন, এবং সর্ব্বদা সৌজন্যপ্রকাশে সমবয়স্ক-দিগকে সন্তোষিত করিতেন। যৌবরাজ্য প্রাপ্ত হইয়াও, তিনি আত্মসুখের প্রতি দৃক্‌পাত করিতেন না, অসামান্য-ক্ষমতাশালী হইয়াও, তিনি স্নেহদয়াপরিত্যাগপূর্ব্বক নিরন্তর কঠোরভাবের পরিচয় দিতেন না। অরাতিকুল তাঁহার তেজস্বিতাময় প্রচণ্ডভাবে ভীত হইত; আত্মীয়গণ তাঁহার প্রীতিময় সৌম্যভাবে সন্তোষপ্রকাশ করিত। পৌরবর্গ ও জানপদগণ একাধারে ঈদৃশ গুণসমূহের সমা-বেশ দেখিয়া বিস্মিত হইল। তাহাদের মুখে সর্ব্বদা যুবরাজের প্রশংসাবাদ শুনা যাইতে লাগিল। তাহারা দেবব্রতকে যেরূপ আর্ত্তের সহায় ও বিপন্নের বন্ধু ভাবিল, সেইরূপ ধর্ম্মের আশ্রয় ও সদাচারের অবলম্বন মনে করিয়া, তৎপ্রতি নিরতিশয় শ্রদ্ধাপ্রকাশ করিতে লাগিল। শান্তনু প্রজালোকের মুখে পুত্রের গুণকীর্ত্তন শুনিয়া, আপনাকে চরিতার্থ জ্ঞান করিলেন। এতদিনে তাঁহার দুর্বহ রাজ্যশাসনভার পূর্ব্বাপেক্ষা লঘুতর হইল। তিনি পুত্রের হস্তে রাজকীয় কার্য্যের ভারসমর্পণপূর্ব্বক নিশ্চিন্তমনে কালাতিপাত করিতে লাগিলেন।

এই রূপে চারি বৎসর অতিবাহিত হইল। একদা শান্তনু প্রসন্নসলিলা যমুনার তটবর্ত্তী অটবীবিভাগে ভ্রমণ করিতে করিতে সহসা অপূর্ব্ব সৌরভের আঘ্রাণ

পাইলেন। সেই সুগন্ধ কোথা হইতে বহির্গত হইয়া, কাননস্থলী আমোদিত করিতেছে, সবিশেষ নির্দ্ধারণ করিতে না পারিয়া, ইতস্ততঃ অনুসন্ধান করিতে লাগিলেন। অবিলম্বে দেবাঙ্গনার ন্যায় একটি রূপলাবণ্য-শালিনী নারী তাঁহার দৃষ্টিপথে পতিত হইল। তদীয় দেহনিঃসৃত গন্ধই সমীরণভরে ইতস্ততঃ সঞ্চালিত হইয়া, সমস্ত কানন সুরভি করিতেছিল। শান্তনু সেই কামিনীকে বিজন বনভূমিতে সমাগতা দেখিয়া, কৌতূহলী হইয়া, জিজ্ঞাসা করিলেন, ভদ্রে! তুমি কে? কাহার রমণী? কি নিমিত্ত এই আরণ্য প্রদেশে একাকিনী উপস্থিত হইয়াছ। সেই রমণী কহিল, মহাশয়! আমি ধীবরকন্যা। মহাত্মা দাশরাজ আমার পিতা। পিতৃনিদেশে আমি এই কালিন্দীজলে তরণীবাহন করিয়া থাকি। মহারাজ শান্তনু দাশরাজের নিকট গমনপূর্ব্বক পুত্রান্তরকামনায় ঐ কন্যাকে ধর্ম্মপত্নীরূপে গ্রহণ করিবার প্রার্থনা করিলেন।

শান্তনুর প্রার্থনা শুনিয়া, দাশরাজ কহিল, মহারাজ! আপনি ভুবনবিখ্যাত পবিত্র কুরুকুলে জন্মগ্রহণ করিয়াছেন; ধনসম্পত্তিপূর্ণ এই বিপুল রাজ্যের আপনিই একমাত্র অধিপতি; আপনার ন্যায় শাস্ত্রবিশারদ, শস্ত্রদক্ষ নরপতি দৃষ্টিগোচর হয় না। অপরাপর রাজগণ আপনার আজ্ঞানুবর্ত্তী হইয়া, রাজ্যশাসন করিতেছেন।

আপনার যেরূপ অতুল্য ক্ষমতা ও অসাধারণ তেজস্বিতা, সেইরূপ সুদর্শন আকৃতি ও চিত্তচমৎকারিণী দেহপ্রভা। আপনার সদৃশ সৎপাত্র আর কোথাও নাই। আমার যখন কন্যা জন্মিয়াছে, তখন অবশ্যই উহাকে সৎপাত্রসাৎ করিতে হইবে। কিন্তু আমার একটি প্রার্থনা আছে। আমার এই কন্যা সত্যবতীকে ধর্ম্মপত্নীরূপে গ্রহণ করিতে হইলে অগ্রে আমার প্রার্থনাপূরণে আপনাকে অঙ্গীকার করিতে হইবে। শান্তনু কহিলেন, দাশরাজ! তোমার প্রার্থনা না জানিয়া, কিরূপে তাহার পূরণে সম্মত হইতে পারি? যদি প্রার্থনীয় বিষয় দানযোগ্য হয়, অবশ্যই দান করিব, অদেয় হইলে কোনও ক্রমে দিতে পারিব না। শান্তনুর কথায় দাশরাজ কহিল, আমার এই কন্যার যে পুত্র জন্মিবে, সেই পুত্র আপনার পর রাজ্যাভিষিক্ত হইবে। আমার এই অভিলাষ পূর্ণ হইলেই, আপনার হস্তে কন্যারত্নসমর্পণ করিতে পারি।

মহারাজ শান্তনু দাশরাজের প্রার্থনীয় বিষয় শুনিয়া ক্ষুব্ধ হইলেন। পৌরগণ ও জানপদবর্গ অনুক্ষণ যাঁহার গুণাবলীর ঘোষণা করে, ধর্ম্মপরায়ণ মনস্বিগণ যাঁহার শাস্ত্রজ্ঞান ও সৎকার্য্যের প্রশংসা করেন, তেজস্বী বীর-পুরুষগণ যাঁহার মহীয়সী বীরত্বকীর্ত্তির জয়োৎকীর্ত্তনে ব্যাপৃত থাকেন, শান্তনু, সেই প্রাণাধিক দেবব্রতকে রাজ্যাধিকারে

বঞ্চিত করিতে পারিলেন না। তিনি ধীবরের প্রার্থনায় সম্মত না হইয়া, রাজধানীতে প্রত্যাবর্ত্তন করিলেন।

যুবরাজ দেবব্রতব্যতীত মহারাজ শান্তনুর অন্য পুত্র ছিল না। কুলস্থিতির জন্য আর একটি পুত্র হয়, এই জন্য শান্তনু দারপরিগ্রহে কৃতসঙ্কল্প হইয়াছিলেন। এখন সঙ্কল্পসিদ্ধির বিঘ্ন উপস্থিত হওয়াতে, তিনি হস্তিনায় প্রত্যাবৃত্ত হইয়া, উদ্বিগ্নচিত্তে কালাতিপাত করিতে লাগিলেন। তাঁহার প্রফুল্লতা অন্তর্হিত হইল। দুর্বিষহ চিন্তায় তাঁহার লোচনযুগল নিষ্প্রভ ও মুখমণ্ডল মলিন হইতে লাগিল। পিতৃভক্ত দেবব্রত পিতাকে এইরূপ বিষণ্ণ ও চিন্তাকুল দেখিয়া, দুঃখিত হইলেন; অনন্তর একদিন তাঁহার নিকট উপস্থিত হইয়া, বিনীতভাবে তদীয় চরণবন্দনাপূর্ব্বক জিজ্ঞাসা করিলেন, তাত! রাজ্যের কোথাও কোনরূপ অমঙ্গলের চিহ্ন নাই; রাজমণ্ডল আপনার অধীন রহিয়াছেন; প্রজাকুল নিরুদ্বেগে কালযাপন করিতেছে; চারি দিকেই সুখ, শান্তি ও সমৃদ্ধির বৃদ্ধি দেখা যাইতেছে; তথাপি কি নিমিত্ত আপনাকে চিন্তাকুল ও বিষাদগ্রস্ত দেখিতেছি? আপনি সর্ব্বদাই যেন শূন্যহৃদয়ে রহিয়াছেন; পুত্র বলিয়া পূর্ব্বের ন্যায় আহ্লাদিতচিত্তে আমায় সম্ভাষণ করিতেছেন না; অশ্বারোহণে আর পরিভ্রমণ করেন না। আপনার শরীর দিন দিন কৃশ ও পাণ্ডুবর্ণ হইয়া যাইতেছে;

কি রোগে আপনার এইরূপ অবস্থান্তর ঘটিয়াছে ? আজ্ঞা করুন, আমি সেই রোগশান্তির নিমিত্ত যথোচিত যত্ন করিব।

শান্তনু ধর্ম্মব্রত দেবব্রতের কথা শুনিয়া কহিলেন, বৎস! আমাদের বংশের তুমিই একমাত্র অবলম্বন। তুমি অস্ত্রপ্রয়োগে সুদক্ষ ও সর্ব্বশাস্ত্রে বিশারদ হইয়াছ। কিন্তু এই বিনশ্বর জগতে কিছুই অবিনশ্বর নহে। আমি মানুষের অনিত্যতা স্মরণ করিয়া, দুঃখিত হইতেছি। যদি কোন সময়ে তোমার কোনরূপ অনিষ্টসংঘটন হয়, তাহা হইলে আমাদের পবিত্র কুল নির্ম্মূল হইবে। ধর্ম্ম-বাদীরা কহিয়া থাকেন, যাহার এক পুত্র, সে অপুত্রকের মধ্যেই পরিগণিত। আমি সর্ব্বক্ষণ সর্ব্বশক্তিমান্ ঈশ্বরের নিকট তোমার কুশলপ্রার্থনা করি। তুমি সর্ব্বদা শূরত্ব-প্রকাশে তৎপর রহিয়াছ। তোমার যেরূপ পরাক্রম, যেরূপ শস্ত্রসঞ্চালনদক্ষতা ও যেরূপ তেজস্বিতা, তাহাতে রণস্থলে তোমার নিধনসম্ভাবনা দেখিতেছি। তাহা হইলে এই কুলের গতি কি হইবে ? কে এই লোকবিশ্রুত কুরু-বংশের অবলম্বনস্বরূপ থাকিবে ? বৎস! "তুমি আমার প্রাণাধিক, তুমি আমার সর্ব্বস্ব ধন।" আমি তোমার নিমিত্ত যার পর নাই সংশয়াপন্ন হইয়াছি। অন্তঃকরণ কিছুতেই সুস্থির হইতেছে না। দুশ্চিন্তায় মানসিক

শান্তি তিরোহিত হইয়াছে। ঘোরতর বিষাদবিষে হৃদয় অবসন্ন হইয়া পড়িয়াছে। দেবব্রত পিতার বাক্যে কিয়ৎ-ক্ষণ অবনতমুখে চিন্তা করিলেন, অনন্তর পরমহিতৈষী বৃদ্ধ অমাত্যের নিকট গমন করিয়া, তাঁহাকে পিতার বিষাদের কথা জানাইলেন। মন্ত্রিবর দেবব্রতকে দুর্ম্মনায়মান দেখিয়া, তাঁহাকে কহিলেন, যুবরাজ! মহারাজের আর দুই একটি পুত্র হয়, ইহা তাঁহার একান্ত কামনা। এজন্য মহারাজ দাশরাজের কন্যা সত্যবতীর সহিত পরিণয়সূত্রে আবদ্ধ হইতে ইচ্ছা করিতেছেন। কেবল আপনার জন্য তিনি এবিষয়ে নিরস্ত রহিয়াছেন। কৌরবশ্রেষ্ঠ দেবব্রত বিশ্বস্ত সচিবের মুখে সমস্ত কথা শ্রবণ করিয়া, পিতার অভীষ্ট-সিদ্ধির জন্য যত্নশীল হইলেন। কায়মনোবাক্যে পিতার আজ্ঞাপালন ও পিতৃশুশ্রূষাই তাঁহার প্রধান কর্ত্তব্যের মধ্যে পরিগণিত ছিল। পরমদেবতা পিতা বিষণ্ণভাবে কালাতিপাত করিবেন, সমস্ত কার্য্যে ঔদাস্য দেখাইবেন, এবং দুঃসহ মর্ম্মপীড়ায় দিন দিন অবসন্ন হইতে থাকিবেন, পিতৃভক্ত দেবব্রত ইহা সহিতে পারিলেন না। তিনি কালবিলম্ব না করিয়া, বয়োবৃদ্ধ ক্ষত্রিয়গণসমভিব্যাহারে দাশরাজের নিকট গমনপূর্ব্বক পিতার নিমিত্ত স্বয়ং তদীয় কন্যারত্নপ্রার্থনা করিলেন।

দাশরাজ কৌরবশ্রেষ্ঠ দেবব্রতের যথোচিত আদর

ও অভ্যর্থনা করিয়া বসিতে আসন দিল। দেবব্রত ক্ষত্রিয়গণের সহিত উপবিষ্ট হইলে দাশরাজ কহিল, যুবরাজ! আপনি মহারাজ শান্তনুর কুলপ্রদীপ। আপনার ন্যায় সর্ব্ববিষয়ে উপযুক্ত পুত্র দৃষ্টিগোচর হয় না। আপনি বিবেচনা করিয়া দেখুন, ঈদৃশ শ্লাঘ্য সম্বন্ধ পরিত্যাগ করিলে কোন্ ব্যক্তি অনুতাপগ্রস্ত না হয়? দেবরাজও এসম্বন্ধ পরিত্যাগ করিতে পারেন না। আমি কন্যার পিতা। অতএব কন্যার মঙ্গলেচ্ছু হইয়া, আপনাকে এক কথা বলিতেছি, শ্রবণ করুন। এই পরিণয় সম্পন্ন হইলে আপনার সহিত শত্রুতা ঘটিবে। আপনি যেরূপ পরাক্রান্ত ও যেরূপ তেজস্বী, তাহাতে যে আপনার শত্রু হইবে, সে যত বড়ই হউক না কেন, কিছুতেই দীর্ঘকাল জীবিত থাকিতে পারিবে না। ফলতঃ, আপনি ক্রুদ্ধ হইলে কাহারও নিস্তার নাই। উপস্থিত বিষয়ে কেবল এই মাত্র দোষ দৃষ্ট হইতেছে। পিতৃভক্ত দেবব্রত দাশরাজের অভিপ্রায় বুঝিয়া, কিছুমাত্র চিন্তিত হইলেন না। তিনি প্রাণান্ত করিয়াও, পিতার পরিতোষসাধনে যত্নশীল ছিলেন। এখন দাশরাজের কঠোর কথায় তাঁহার কোনরূপ চিত্তবৈকল্য ঘটিল না, কোনরূপ দুশ্চিন্তার আবির্ভাব হইল না, কোনরূপ কাতরতায় দেহ শিথিল বা হৃদয় অবসন্ন হইয়া পড়িল না। তিনি পিতৃভক্তিতে

অটল হইয়া প্রশান্তভাবে জগতে মহান্ স্বার্থত্যাগের পরিচয় দিতে উদ্যত হইলেন। ভক্তি ও শ্রদ্ধায় তাঁহার হৃদয় দেবভাবে পূর্ণ হইয়া উঠিল, স্বার্থচিন্তা ও বিষয়-বাসনা দূরীভূত হইল। তিনি প্রশান্তভাবে সমাগত ক্ষত্রিয়গণসমক্ষে দাশরাজকে কহিলেন, সৌম্য! আমার সত্য প্রতিজ্ঞা শ্রবণ কর। আমি নিশ্চিত বলিতেছি, যিনি তোমার এই কন্যার গর্ভে জন্মগ্রহণ করিবেন, তিনিই হস্তিনার সিংহাসনে অধিষ্ঠিত হইবেন। আমি তাঁহাকেই কুরুরাজ্যের অধিপতি বলিয়া স্বীকার করিব।

তখন দাশরাজ কহিল, সত্যব্রত! আপনি পিতৃপক্ষের কর্ত্তা হইয়া আসিয়াছেন, এখন আমার এই কন্যারদান-বিষয়েও কর্ত্তৃত্বগ্রহণ করুন। এ সম্বন্ধে আমার আরও কিছু বক্তব্য আছে। আপনি সে বিষয়ে বিবেচনা করিয়া দেখুন। তনয়ার প্রতি যাহাদের স্নেহ ও মমতা আছে, তাহারা কখনও ইহা না বলিয়া থাকিতে পারে না। আমি প্রগাঢ় সন্তানবাৎসল্যপ্রযুক্তই এই কথা বলিতেছি। সত্যবাদিন্! আপনি সত্যবতীর জন্য যে প্রতিজ্ঞা করিলেন, তাহা আপনার চরিত্রোচিতই হইয়াছে। আপনি যেরূপ মহানুভব ও যেরূপ সত্যব্রত, তাহাতে যে, কখনও ভবদীয় বাক্যের অন্যথা হইবে, আমার সে বিষয়ে সন্দেহ নাই। কিন্তু যিনি

আপনার পুত্র হইবেন, তাঁহার প্রতি আমার সন্দেহ হইতেছে।

মনস্বী দেবব্রত ইহা শুনিয়া পূর্ব্বের ন্যায় স্থিরভাবে ও পূর্ব্বের ন্যায় গম্ভীরস্বরে দাশরাজকে সম্বোধন করিয়া কহিলেন, আমি ইতঃপূর্ব্বেই রাজ্য পরিত্যাগ করিয়াছি। এখন আমার পুত্রের রাজ্যপ্রাপ্তির বিষয়ে যাহা পরিব্যক্ত হইল, তজ্জন্য এই শাস্ত্রদর্শী ক্ষত্রিয় রাজগণের সমক্ষে প্রতিজ্ঞা করিতেছি, আমি কখনও দারপরিগ্রহ করিব না; অদ্য হইতে যাবজ্জীবন দুশ্চর ব্রহ্মচর্য্যপালন করিব। পিতাই পরম গুরু, পিতাই পরম ধর্ম্ম, পিতাই পরম-তপস্যা। পিতার প্রীতিসাধন হইলেই সমস্ত দেবতা প্রীত হইয়া থাকেন। আমি পরম গুরু পিতার প্রীতি-সাধন জন্য এই কঠোর প্রতিজ্ঞাপাশে আবদ্ধ হইলাম। ইহাতে অপুত্রক হইলেও অবশ্য আমার অক্ষয় স্বর্গ লাভ হইবে। যদি পৃথিবী প্রলয়পয়োধিজলে নিমগ্না হয়, এই বিশাল বিচিত্র বিশ্ব যদি মুহূর্ত্তের মধ্যে বিলুপ্ত হইয়া যায়, অধিক কি অমরবাসভূমি পবিত্র স্বর্গও যদি বিচূর্ণিত ও বিক্ষিপ্ত হইয়া পড়ে, তাহা হইলেও আমার প্রতিজ্ঞা স্খলিত হইবে না। দাশরাজ দেবব্রতের এই প্রতিজ্ঞাবাক্য শ্রবণপূর্ব্বক অতিমাত্র বিস্মিত ও পুলকিত হইয়া কন্যাদানে সম্মত হইল। সমবেত ক্ষত্রিয়গণ দেব-

ব্রতের লোকাতীত স্বার্থত্যাগ ও পিতৃভক্তির পরাকাষ্ঠা দেখিয়া সাতিশয় বিস্মিত হইলেন। যে এই প্রতিজ্ঞার বিষয় শুনিতে লাগিল, সেই অপরিসীম প্রীতির সহিত দেবব্রতের প্রশংসা করিতে লাগিল। এইরূপ ভীষণ প্রতিজ্ঞার জন্য যুবরাজ দেবব্রত ভীষ্মনামে প্রসিদ্ধ হইলেন।

দাশরাজ কন্যাদানে সম্মত হইলে দেবব্রত সত্যবতীকে কহিলেন, মাতঃ! রথ প্রস্তুত রহিয়াছে, আরোহণ করুন। আমরা গৃহে গমন করি। দেবব্রতের বাক্যে সত্যবতী রথে আরোহণ করিলেন। দেবব্রত সত্যবতীর সহিত পিতৃসমীপে উপস্থিত হইয়া বিনীতভাবে সমস্ত বৃত্তান্তের নিবেদন করিলেন। এদিকে সমভিব্যাহারী ক্ষত্রিয়গণও হস্তিনাপুরে সমাগত হইয়া, সেই দুষ্কর কর্ম্মের নিমিত্ত দেবব্রতের ভূয়সী প্রশংসা করিতে করিতে কহিলেন, অতি ভীষণ কর্ম্ম করাতে ইঁহার নাম ভীষ্ম হইয়াছে। অনন্তর তাঁহারা সকলেই দেবব্রতকে ভীষ্ম বলিয়া আহ্বান করিলেন। মহারাজ শান্তনু তনয়ের অসাধারণ ক্ষমতা ও দুঃসাধ্য কার্য্যসাধনে অপূর্ব্ব অধ্যবসায় দেখিয়া, সন্তুষ্টচিত্তে এই বর প্রদান করিলেন, বৎস! স্বেচ্ছাব্যতিরেকে তোমার মৃত্যু হইবে না। পিতৃভক্ত দেবব্রত এইরূপে পিতার নিকট ইচ্ছামৃত্যুরূপ বরলাভ করিয়া ভীষ্মনামে প্রসিদ্ধ হইলেন।



## দ্বিতীয় পরিচ্ছেদ।

মহারাজ শান্তনু যথাবিধানে সত্যবতীর পাণিগ্রহণ করিলেন। অমিতপরাক্রম, ভক্তিমান ভীষ্মের নিমিত্ত তাঁহার মনোবেদনার শান্তি হইল। শান্তশীল শান্তনু এখন সত্যবতীর সহিত প্রশান্তভাবে কালযাপন করিতে লাগিলেন। মহামতি ভীষ্ম অনন্যকর্ম্মা হইয়া, অনুক্ষণ তাঁহাদের শুশ্রূষায় তৎপর রহিলেন। পিতার পরিতোষসাধনে তাঁহার যেরূপ যত্ন ও আগ্রহ ছিল, মাতার সন্তুষ্টিসম্পাদনেও তাঁহার সেইরূপ মনোযোগ ও একাগ্রতা পরিদৃষ্ট হইতে লাগিল। সত্যবতী ভীষ্মের সদাচরণে পরিতুষ্ট হইয়া, পরমসুখে হস্তিনায় অবস্থিতি করিতে লাগিলেন।

কালক্রমে সত্যবতী একটি পরমসুন্দরকুমার প্রসব করিলেন। পুত্রমুখদর্শনে শান্তনুর আহ্লাদের অবধি রহিল

না। রাজ্যমধ্যে নানা উৎসবের অনুষ্ঠান হইতে লাগিল। কুরুরাজ নবজাত কুমারের নাম চিত্রাঙ্গদ রাখিলেন। চিত্রাঙ্গদ মহামতি ভীষ্মের মতানুবর্ত্তী হইয়া, ক্রমে নানাশাস্ত্রে পারদর্শিতালাভ করিলেন। অনন্তর তিনি পবিত্র মৃগচর্ম্ম-পরিধান করিয়া, শরাসন গ্রহণপূর্ব্বক শস্ত্রবিদ্যার অভ্যাসে প্রবৃত্ত হইলেন। শস্ত্রবিদ্যাতেও তাঁহার অসাধারণ পারদর্শিতা জন্মিল। শান্তনু পুত্রের ধীশক্তি ও অস্ত্রপ্রয়োগ-নৈপুণ্য দেখিয়া, আহ্লাদিত হইলেন।

কতিপয় বৎসর পরে, সত্যবতীর আর একটি পুত্র জন্মিল। এই দ্বিতীয় কুমার বিচিত্রবীর্য্যনামে অভিহিত হইলেন। বিচিত্রবীর্য্য বয়ঃপ্রাপ্ত না হইতেই মহারাজ শান্তনুর পরলোকপ্রাপ্তি হইল। ভীষ্ম পিতৃদেবের লোকান্তরগমনে শোকে একান্ত অভিভূত হইলেন। পিতৃভক্তিতে তাঁহার হৃদয় পরিপূর্ণ ছিল। পিতার শুশ্রূষায় তিনি সুখানুভব করিতেন, পিতার প্রিয়কার্য্য-সাধন করিতে পারিলে, তিনি চরিতার্থ হইতেন, পিতাকে নিরন্তর প্রফুল্ল দেখিলে, তিনি ভূলোকে থাকিয়াও, আপনাকে সুরলোকের অধিবাসী বলিয়া মনে করিতেন। এইরূপ পরম দেবতা ও পরম ভক্তির পাত্র পিতার লোকান্তরপ্রাপ্তিতে তাঁহার হৃদয়ে নিদারুণ শোকশল্য বিদ্ধ হইল। তিনি প্রভূততেজস্বী, লোকাতীত বীরত্বসম্পন্ন,

ও অসাধারণ ক্ষমতাশালী হইয়াও, তরঙ্গমালাপরিবৃত জলধিতলে তরণীশূন্য ব্যক্তির ন্যায় পিতৃবিয়োগে আপনাকে এই সংসারসাগরে নিঃসহায় ও নিরবলম্ব ভাবিতে লাগিলেন। ফলতঃ, পিতৃবিয়োগজনিত দুঃখ বিষদিগ্ধ শল্যের ন্যায় তাঁহাকে নিরন্তর নিপীড়িত করিতে লাগিল। ভীষ্ম পিতৃবিয়োগশোকে এইরূপ মর্ম্মাহত হইলেও, কর্ত্তব্যপথ হইতে বিচলিত হইলেন না। তিনি দুঃসহ শোকাবেগের সংবরণপূর্ব্বক, পিতৃদেবের ঔর্দ্ধদেহিক ক্রিয়া সম্পন্ন করিলেন।

অনন্তর ভীষ্ম সত্যবতীকে কহিলেন, মাতঃ! চিত্রাঙ্গদ এখন সর্ব্বাংশে উপযুক্ত হইয়াছেন। তিনি যেরূপ ধীশক্তিসম্পন্ন, সেইরূপ প্রভূতপরাক্রমশালী। এই বিস্তৃত রাজ্যের শাসনে ও প্রকৃতিবর্গের পালনে তাঁহার ক্ষমতা আছে। আপনার অনুমতি হইলে তাঁহাকে পৌরগণ ও জানপদবর্গের সম্মুখে রাজ্যাভিষিক্ত করিতে পারি। সত্যবতী ভীষ্মকে অভীষ্টকার্য্যসম্পাদনে অনুমতি দিলেন। সত্যবতীর অনুজ্ঞা পাইয়া, ভীষ্ম চিত্রাঙ্গদকে কহিলেন, বৎস! পিতৃদেব স্বর্গারোহণ করিয়াছেন। এখন তুমিই এই বিস্তৃত রাজ্যের বিধিসঙ্গত অধিপতি। শাস্ত্রানুশীলনে তোমার অন্তঃকরণ সংযত হইয়াছে, শস্ত্রশিক্ষায় তোমার তেজস্বিতাবিকাশ

হইয়াছে, সমরচাতুরীর অভ্যাসে তোমার শক্তি উপচিত হইয়া উঠিয়াছে। তুমি রাজনীতিতে পারদর্শিতালাভ করিয়াছ; এখন রাজপদগ্রহণ পূর্ব্বক, অপ্রমত্তচিত্তে রাজ্যশাসন ও অপত্যনির্বিশেষে প্রজাপালন কর। আমি প্রতিজ্ঞা করিয়াছি, যাবজ্জীবন রাজসিংহাসনে উপবেশন বা রাজদণ্ডধারণ করিব না। অতএব বৎস! তুমি রাজসিংহাসনে উপবিষ্ট হইয়া, রাজকীয় কার্য্যের পর্য্যালোচনে তৎপর হও। সমরে পরাক্রমপ্রদর্শন ও সর্ব্বান্তঃকরণে প্রজারঞ্জন, আমাদের কুলোচিত ধর্ম্ম। তুমি সর্ব্বদা এই ধর্ম্মপালন করিবে; নিরন্নকে অন্ন, নিরাশ্রয়কে আশ্রয় ও নিঃসম্বলকে অর্থ দিবে; দেবদ্বিজের প্রতি শ্রদ্ধাপ্রদর্শন করিবে; বয়োবৃদ্ধদিগের প্রতি যথোচিত সম্মান দেখাইবে, এবং প্রকৃতিবর্গকে পুত্র ভাবিয়া অনুক্ষণ তাহাদের সন্তোষসাধনে তৎপর রহিবে। তুমি যেরূপ তেজস্বী, সেইরূপ কোমলহৃদয়; তেজস্বিতা ও কোমলতা উপযুক্ত সময়ে দেখাইবে। শত্রুগণ যুদ্ধস্থলে তোমাকে দেখিয়া, যেরূপ ভীত হয়, প্রজালোকে তোমার উদারভাব, প্রশান্ত প্রকৃতি ও সদয় ব্যবহার দেখিয়া, সেইরূপ প্রীত ও পুলকিত হউক। তুমি জিগীষু প্রতিদ্বন্দ্বীর সম্মুখে প্রদীপ্ত মধ্যাহ্নতপনের ন্যায় তেজঃপ্রকাশ কর, এবং আশ্রিত ও অনুগত লোকের

সম্মুখে সৌম্যদর্শন শীতরশ্মির ন্যায় স্নিগ্ধতার পরিচয় দাও।

ভীষ্ম চিত্রাঙ্গদকে এইরূপ উপদেশ দিয়া রাজ্যে যথাবিধি অভিষিক্ত করিলেন। চিত্রাঙ্গদ রাজপদে প্রতিষ্ঠিত হইয়া, বিপক্ষদিগের পরাজয়ে কৃতসঙ্কল্প হইলেন। সমরে অরাতিনিপাত ও আত্মপরাক্রমপ্রদর্শন, এখন তাঁহার প্রধান কর্ত্তব্যের মধ্যে পরিগণিত হইল। তাঁহার পরাক্রমে বিভিন্ন জনপদের অধিপতিগণ পরাজয়স্বীকার করিলেন। চিত্রাঙ্গদনামক এক গন্ধর্ব্বরাজ ছিলেন। তিনি সৈন্যসামন্ত লইয়া কুরুরাজ চিত্রাঙ্গদকে সমরে আহ্বান করিলেন। কুরুক্ষেত্রে, পবিত্রসলিলা সরস্বতীর তীরে উভয় পক্ষে তুমুল সংগ্রাম উপস্থিত হইল। যুদ্ধে কুরুরাজ চিত্রাঙ্গদ নিহত হইলেন।

চিত্রাঙ্গদের নিধনসংবাদে ভীষ্ম নিরতিশয় দুঃখিত হইলেন। তিনি সত্যবতীর মতানুসারে বিচিত্রবীর্য্যকে রাজ্যে অভিষিক্ত করিলেন। এই সময়ে বিচিত্রবীর্য্য অপ্রাপ্তবয়স্ক ছিলেন। ভীষ্ম অনন্যমনা ও অনন্যকর্ম্মা হইয়া, তাঁহার প্রতিপালন করিতে লাগিলেন। এসময়ে তিনিই কৌরবদিগের অবলম্বনস্বরূপ ছিলেন। অপরিণত-বুদ্ধি কুরুরাজ তাঁহার নিকট রাজনীতির অনুশীলন করিতে লাগিলেন। বিচিত্রবীর্য্য ভীষ্মের প্রতি সমুচিত

সম্মানপ্রদর্শন করিতেন। তিনি যতদিন অপ্রাপ্তবয়স্ক ও রাজকার্য্যে অদূরদর্শী ছিলেন, ততদিন ভীষ্মের উপদেশানুসারে চলিতেন। ভীষ্মও তাঁহাকে যত্নসহকারে বিবিধ উপদেশ দিতেন। মহামতি ভীষ্মের উপদেশে বিচিত্রবীর্য্য নানাবিষয়ে সুশিক্ষিত হইয়া উঠিলেন।

বিচিত্রবীর্য্য ক্রমে বাল্যাবস্থা অতিক্রমপূর্ব্বক যৌবনে পদার্পণ করিলেন। ভীষ্ম বিচিত্রবীর্য্যকে তরুণবয়স্ক দেখিয়া, তাঁহার বিবাহ দিবার মানস করিলেন। এই সময়ে কাশীপতির তিন কন্যার স্বয়ংবরের সংবাদ ভীষ্মের শ্রুতিগোচর হইল। কন্যাত্রয়ের রূপের যেরূপ মাধুরী, সেইরূপ পিতৃকুলের গৌরব ছিল। ভীষ্ম এজন্য ঐ তিন কন্যার সহিত বিচিত্রবীর্য্যের বিবাহ দিবার ইচ্ছা করিলেন। অনন্তর তিনি সত্যবতীর অনুমতি লইয়া, সৈন্যসামন্তের সহিত রথারোহণে বারাণসীতে উপস্থিত হইলেন। নির্দ্দিষ্ট দিনে স্বয়ংবরের উদ্‌যোগ হইল। ভীষ্ম স্বয়ংবরসভায় সমাগত হইয়া দেখিলেন, সভার চারি দিকে উজ্জ্বল রত্নসিংহাসনসমূহ রহিয়াছে। বিভিন্ন জনপদের ক্ষত্রিয় রাজগণ উপযুক্ত বেশভূষায় সজ্জিত হইয়া, ঐ সকল সিংহাসনে উপবিষ্ট রহিয়াছেন। অগুরুধূপে চারি দিক আমোদিত হইয়া উঠিয়াছে। মধ্যে মধ্যে মাঙ্গলিক শঙ্খধ্বনি হইতেছে। কন্যারা স্বয়ংবরোচিত বেশভূষায়

সজ্জিত হইয়া, সেই বিচিত্র সভামণ্ডপে সমাগত রাজগণের মধ্যে আসনপরিগ্রহ করিয়াছেন।

অনন্তর বন্দিগণ সমাগত রাজগণের কুলপরিচয় দিলে ভীষ্ম সভামণ্ডপে দণ্ডায়মান হইয়া, গম্ভীরস্বরে কহিলেন, আমি প্রতিজ্ঞা করিয়াছি, স্ত্রীপরিগ্রহ করিব না; যতদিন জীবন থাকিবে, ততদিন কৌমারব্রতপালন করিব। কখনও আমার প্রতিজ্ঞাভঙ্গ হইবে না। আমি এই কন্যাদিগের পাণিগ্রহণার্থী হইয়া, স্বয়ংবরসভায় উপস্থিত হই নাই; আমার ভ্রাতা বিচিত্রবীর্য্য এখন সুবিস্তৃত কুরুরাজ্যের অধিপতি হইয়াছেন। যৌবনসমাগমে তাঁহার রূপ ও গুণ উভয়ই বিকাশ প্রাপ্ত হইয়াছে। আমি সেই রূপ-গুণসম্পন্ন কুরুরাজের সহিত এই লাবণ্যনিধান কন্যাত্রয়ের বিবাহ দিব। এই জন্য ইঁহাদিগকে লইতে আসিয়াছি। ইহা কহিয়া, ভীষ্ম কন্যাদিগকে আদরসহকারে স্বীয় রথে উঠাইয়া, সমবেত ভূপতিদিগকে কহিলেন, যাঁহারা ইঁহাদের পাণিগ্রহণার্থী হইয়াছেন, ইচ্ছা করিলে, তাঁহারা আমাকে যুদ্ধে পরাভূত করিয়া ইঁহাদিগকে গ্রহণ করিতে পারেন। আমি যুদ্ধার্থ প্রস্তুত রহিয়াছি। এই বলিয়া, ভীষ্ম কন্যাদিগকে লইয়া রথারোহণে প্রস্থান করিলেন।

এই অতর্কিত ব্যাপারে সভামধ্যে তুমুল কোলাহল উপস্থিত হইল। রাজগণ ক্রুদ্ধ হইয়া, স্বয়ংবরসভার

উপযোগী বেশভূষাপরিত্যাগ পূর্ব্বক যুদ্ধবেশে সজ্জিত হইতে লাগিলেন। চারি দিকে অস্ত্রের শব্দে সভা-মণ্ডপ আকুল হইল। কিয়ৎক্ষণ পূর্ব্বে যে স্থলে বিবাহ-কালীন শান্তভাব বিরাজ করিতেছিল, সুগন্ধ অগুরুধূপে, মাঙ্গলিক শঙ্খধ্বনিতে, যে স্থল পরিপূর্ণ ছিল, তাহা এখন রথের ঘর্ঘরশব্দে, অশ্বের হ্রেষাধ্বনিতে, যুদ্ধযাত্রী রাজন্য-কুলের ভৈরব রবে, ভীষণ হইয়া উঠিল। পরাক্রান্ত বীরপুরুষেরা ভীষ্মকে তাঁহাদের প্রার্থনীয় কন্যাত্রয় লইয়া যাইতে দেখিয়া, অস্ত্রগ্রহণপূর্ব্বক ক্রোধসহকারে তর্জ্জন করিতে করিতে তাঁহার পশ্চাদ্ধাবিত হইলেন। কিন্তু যুদ্ধে তাঁহাদের জয়লাভ হইল না। ভীষ্মের পরাক্রমে তাঁহারা পরাজয়স্বীকার করিলেন। রাজগণ পরাজিত হইয়া ক্ষুব্ধহৃদয়ে স্ব স্ব রাজ্যে গমন করিলেন। ভীষ্ম বিজয়ী হইয়া সেই কন্যাদিগকে দুহিতার ন্যায় যত্ন-পূর্ব্বক হস্তিনায় লইয়া আসিলেন।

ভীষ্ম এইরূপ দুষ্কর কার্য্যসাধনপূর্ব্বক হস্তিনায় প্রত্যাবৃত্ত হইয়া, সত্যবতীর সহিত পরামর্শ করিয়া, ভ্রাতার বিবাহের উদ্‌যোগ করিতে লাগিলেন। এই সময়ে কাশীরাজের জ্যেষ্ঠা কন্যা অম্বা, ভীষ্মকে অবনত-মুখে কহিলেন, আমি ইতঃপূর্ব্বে মনে মনে শাল্বরাজকে পতিত্বে বরণ করিয়াছি। শাল্বরাজও আমায় প্রার্থনা

করিয়াছেন, এবিষয়ে আমার পিতারও সম্পূর্ণ অভিমত আছে। এখন ন্যায়তঃ ও ধর্ম্মতঃ আপনার যাহা কর্ত্তব্যবোধ হয়, করুন। ভীষ্ম অম্বার এই কথা শুনিয়া, বেদজ্ঞ ব্রাহ্মণদিগের সহিত পরামর্শ করিয়া, তাঁহাকে কহিলেন, ভদ্রে! তুমি মনে মনে যাঁহার করে আত্মসমর্পণ করিয়াছ, তিনিই তোমার পতি। আমি তোমার ইচ্ছার প্রতিকূলে কোন কার্য্য করিতে চাহি না। তোমায় বলপূর্ব্বক এস্থানে রাখিতে আমার প্রবৃত্তি নাই। আমি এরূপ কার্য্য সাতিশয় গর্হিত ও অবমাননাকর বলিয়া মনে করি। শাল্বরাজ স্বয়ংবরসভায় উপস্থিত হইয়া, আমার সহিত যুদ্ধ করিয়াছিলেন। আমি তাঁহাকে পরাজিত করিয়া, তোমায় আনিয়াছি। তথাপি তুমি যখন তাঁহাকে পতিত্বে বরণ করিয়াছ, তখন তাঁহারই সহধর্ম্মিণী হইয়া পরমসুখে কালযাপন কর। আমি দয়াধর্ম্মে বিসর্জ্জন দিয়া, ক্ষমতা দেখাইতে ইচ্ছা করি না। নারীর ধর্ম্মে হস্তক্ষেপ করা কাপুরুষের কার্য্য। আমি কাপুরুষোচিত কার্য্য করিয়া, জীবিত থাকিতে চাহি না। ভীষ্ম ইহা কহিয়া, অম্বাকে যথোচিত আদর ও সম্মানের সহিত তাঁহার ইচ্ছানুরূপ কার্য্য করিবার অনুমতি দিলেন। অনন্তর বারাণসীপতির অপর দুই কন্যা অম্বিকা ও অম্বালিকার সহিত বিচিত্রবীর্য্যের বিবাহের

আয়োজন হইল। ভীষ্ম শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণবর্গের সম্মুখে ঐ দুই কন্যার সহিত বিচিত্রবীর্য্যের বিবাহ দিলেন। সত্যবতী পুত্রের অনুরূপ বধূদিগকে পাইয়া আহ্লাদ-প্রকাশ করিতে লাগিলেন, পুরবাসীরা রাজযোগ্য রমণী-যুগলকে দেখিয়া আনন্দসাগরে নিমগ্ন হইল। সমগ্র কুরুরাজ্যে কিছুদিন নিরন্তর উৎসব হইতে লাগিল।

বিচিত্রবীর্য্য পত্নীযুগলের সহিত পরমসুখে কাল-যাপন করিতে লাগিলেন। মহিষীদ্বয়ও, দেবসেনানী-সদৃশ রূপবান্, দেবরাজসদৃশ পরাক্রমশালী ও দেবগুরু-সদৃশ সর্ব্বগুণান্বিত পতিলাভ করিয়া চরিতার্থ হইলেন। তাঁহারা আপনাদিগকে সৌভাগ্যশালিনী মনে করিয়া প্রফুল্লচিত্তে পতিসেবা করিতে লাগিলেন। কিন্তু দুর্ভাগ্য-ক্রমে বিচিত্রবীর্য্য যৌবনেই ক্ষয়রোগে আক্রান্ত হইলেন। ভীষ্ম ভ্রাতার রোগশান্তির নিমিত্ত অনেক চেষ্টা করিতে লাগিলেন। বিচক্ষণ চিকিৎসকগণ রোগের নানারূপ প্রতীকারে মনোনিবেশ করিলেন। কিন্তু রোগের শান্তি হইল না। দুরন্ত ক্ষয়রোগে, বিচিত্রবীর্য্য ক্রমে ক্ষয়োন্মুখ হইলেন। তাঁহার মুখ পাণ্ডুবর্ণ হইল, পরিচ্ছদ ভার বোধ হইতে লাগিল, এবং দেহ ক্রমে শীর্ণ হইয়া পড়িল।

বিচিত্রবীর্য্য ক্ষয়াতুর ও ভীষ্ম অকৃতদার হওয়াতে,

কুরুবংশের সাতিশয় দুর্দ্দশা ঘটিল। পারদর্শী চিকিৎসকগণ অনেক চেষ্টা করিলেন, কিন্তু সমস্তই বিফল হইল। বিচিত্রবীর্য্য তরুণবয়সেই কালগ্রাসে পতিত হইলেন। সত্যবতী পুত্রশোকে অধৈর্য্য হইয়া, বিলাপ ও পরিতাপ করিতে লাগিলেন; অম্বিকা ও অম্বালিকা ভর্ত্তৃবিয়োগে ব্যাকুল হইয়া, শিরে করাঘাত ও কেবল হাহাকার করিতে লাগিলেন; ভীষ্ম ভ্রাতৃশোকে কাতর হইয়া, বাষ্পবিমোচন করিতে লাগিলেন। যে রাজভবন আহ্লাদময় ও উৎসবময় ছিল, তাহা এখন গভীর শোকান্ধকারে আচ্ছন্ন হইল।

সত্যবতী দুঃসহ শোকাবেগের কথঞ্চিৎ সংবরণ করিয়া, একদা ভীষ্মকে কহিলেন, বৎস! জলপিণ্ডদানে তোমার পিতৃদেবের তৃপ্তিসাধন করে, এখন এমন ব্যক্তি তোমাব্যতীত আর নাই। বধূদিগের সন্তানসম্ভাবনা হইয়াছে বটে, কিন্তু তাঁহাদের পুত্র কি কন্যা হইবে, তাহার স্থিরতা নাই। এখন তোমার রাজপদগ্রহণ করা কর্ত্তব্য। তুমি ধর্ম্মতত্ত্বে অভিজ্ঞ, বেদবেদাঙ্গে পারদর্শী ও রাজনীতিতে কুশল হইয়াছ। তোমার যেরূপ বলবতী ধর্ম্মনিষ্ঠা, সেইরূপ কুলাচারে অভিজ্ঞতা ও দুষ্কর কার্য্যসাধনে মহীয়সী সহিষ্ণুতা আছে। আমি অনুমতি করিতেছি, তুমি এখন বিবাহ করিয়া রাজ্যে

অভিষিক্ত হও। সত্যবতীর কথা শুনিয়া, ভীষ্ম বিনীত-ভাবে উত্তর করিলেন, মাতঃ! আমি রাজদণ্ডধারণ ও স্ত্রীগ্রহণ বিষয়ে যে প্রতিজ্ঞা করিয়াছি, তাহা আপনার অবিদিত নাই। আপনি পূর্ব্বাপর দেখিয়া আসিতেছেন, আমি সর্ব্বান্তঃকরণে প্রতিজ্ঞাপালন করিতেছি; পিতৃদেব স্বর্গারোহণ করিলে আপনার অনুমতি লইয়া, চিত্রাঙ্গদকে রাজ্যে অভিষিক্ত করিয়াছি, চিত্রাঙ্গদ গন্ধর্ব্বযুদ্ধে নিহত হইলে অপ্রাপ্তবয়স্ক বিচিত্রবীর্য্যকেই রাজপদ দিয়াছি, স্বয়ং রাজদণ্ডধারণ করি নাই; বিচিত্রবীর্য্য যৌবন দশায় উপনীত হইলে বারাণসীতে যাইয়া, রাজগণকে পরাভূত করিয়া, কাশীরাজের তিন কন্যাকে লইয়া আসিয়াছি, এবং প্রথমা কন্যাকে তাঁহার প্রার্থনানুরূপ কার্য্য করিতে আদেশপ্রদান করিয়া, অপর দুই কন্যার সহিত বিচিত্র-বীর্য্যের বিবাহ দিয়াছি; স্বয়ং স্ত্রীগ্রহণে উন্মুখ হই নাই। এখন প্রতিজ্ঞাভঙ্গ করিলে, আমি ইহলোকে ধর্ম্মভ্রষ্ট ও লোকান্তরে নিরয়গামী হইব। আমি বিলাসী বা ভোগাভিলাষী নহি। অকিঞ্চিৎকর বিষয়ভোগের জন্য ধর্ম্মভ্রষ্ট হইয়া জীবিত থাকিতে আমার প্রবৃত্তি নাই। পিতার পরিতোষার্থে ভীষণ প্রতিজ্ঞা করাতে আমি লোকসমাজে দেবব্রতের পরিবর্ত্তে ভীষ্মনামে প্রসিদ্ধ হইয়াছি। এখন প্রতিজ্ঞা হইতে বিচ্যুত হইলে, আমার

সেই নামে কলঙ্কস্পর্শ হইবে, সেই দৃঢ়তার অবমাননা ঘটিবে, সেই পিতৃভক্তি অধর্ম্ম ও অপযশের পরিচয়স্থল হইয়া উঠিবে। মাতঃ! বলিব কি, আমি ত্রৈলোক্যের আধিপত্যপরিত্যাগ করিতে পারি, ইন্দ্রত্বপরিত্যাগ করিতে পারি, ইহা অপেক্ষাও যদি কিছু অভীষ্ট বিষয় থাকে, তাহারও পরিত্যাগে প্রস্তুত হইতে পারি, কিন্তু কখনও সত্যপরিত্যাগ করিতে পারিব না। যদি ধর্ম্মরাজ ধর্ম্মচ্যুত হয়েন, দেবরাজ যদি পরাক্রমভ্রষ্ট হইয়া পড়েন, তপন যদি তাপদানে বিরত থাকেন, চন্দ্রমা যদি স্নিগ্ধতা-প্রকাশে বিমুখ হয়েন, তাহা হইলেও, ভীষ্ম কখনও প্রতিজ্ঞা হইতে বিচলিত হইবে না।

ভীষ্মের সত্যপালনে এইরূপ দৃঢ়তা, ভোগসুখে এইরূপ বীতস্পৃহতা ও রাজ্যসংক্রান্ত কার্য্যে এইরূপ পরার্থপরতা দেখিয়া, সত্যবতী প্রীতিস্নিগ্ধনয়নে ও স্নেহমধুর-বচনে কহিলেন, বৎস! তোমার কথা শুনিলে শরীর শীতল হয়; হৃদয় ধর্ম্মভাবে পূর্ণ হয়; ইন্দ্রিয়সমূহ পবিত্রতার সংযোগে অনাস্বাদিতপূর্ব্ব আনন্দরসে পরিষিক্ত হয়; অন্তঃকরণ বিষয়বাসনা ও স্বার্থপরতা পরিত্যাগ করিয়া, ভোগাভিলাষশূন্য ও পরার্থপর হয়। পিতৃভক্তিতে ও প্রতিজ্ঞাপালনে, তুমি অমর লোকেরও বরণীয়। আমি তোমার প্রকৃতি জানি, সত্যপালনে

তোমার যে, অবিচলিত দৃঢ়তা আছে, তাহা আমার অবিদিত নাই। আমি রাজসিংহাসন শূন্য দেখিয়া, এবং প্রাণাধিক বিচিত্রবীর্য্যের বিয়োগে একান্ত অধীর ও পূর্ব্বাপর বিবেচনাশূন্য হইয়াই, তোমায় উক্তরূপ অনুরোধ করিয়াছি। চিত্রাঙ্গদের অভাবে আমি এতদিন বিচিত্রবীর্য্যের মুখ দেখিয়াই, আশ্বস্ত ছিলাম, ভাবিয়াছিলাম, বিচিত্রবীর্য্য দীর্ঘকাল প্রজাপালনপূর্ব্বক উপযুক্ত পুত্রকে যৌবরাজ্যে অভিষিক্ত করিবে। আমি পুত্র ও পৌত্র রাখিয়া, দেহত্যাগ করিব। কিন্তু বিধাতা এ অভাগিনীর অদৃষ্টে সে সুখ লিখেন নাই। আমি দুঃসহ পতিবিয়োগদুঃখ সহিয়াছি, এখন পুত্রশোকও অনায়াসে সহিতেছি। আমার হৃদয় নিঃসন্দেহ পাষাণে নির্ম্মিত হইয়াছে। হায়! এখন কি করিয়া জীবনধারণ করিব, কি করিয়া বধূদিগের বৈধব্যযন্ত্রণা দেখিব, কি করিয়া শূন্য রাজভবনে পতিবিয়োগবিধুরা, ব্রহ্মচর্য্যবেশধারিণী বধূদিগকে লইয়া থাকিব। ইহা অপেক্ষা মৃত্যু আমার পক্ষে সহস্রগুণে শ্রেয়স্কর ছিল। আমি এখন কেবল দুর্ব্বহ দুঃখভারের বহন জন্যই, জীবনধারণ করিতেছি। আমার হৃদয় কি কঠিন! দুঃখের এরূপ নিপীড়নে, শোকের এরূপ নিষ্পেষণেও, ইহা বিদীর্ণ হইতেছে না! এই বলিয়া, সত্যবতী পরিতাপ করিতে লাগিলেন।

ভীষ্ম, সত্যবতীর কাতরতাদর্শনে কহিলেন, মাতঃ! সংসারে কিছুই চিরস্থায়ী নহে। জন্ম হইলেই মৃত্যু হয়, উৎপত্তি হইলেই বিনাশ হয়, সংযোগ হইলেই বিয়োগ ঘটে। বিধিনির্ব্বন্ধের খণ্ডন কিছুতেই হয় না। অপ্রতিবিধেয় বিষয়ে কাতর হওয়া উচিত নহে। আমিওত আপনার পুত্র। এই পুত্র আপনার সেবার নিমিত্ত, প্রস্তুত রহিয়াছে। এই আজ্ঞাবহ সেবক বর্ত্তমান থাকিতে কোনও বিষয়ে আপনার কোনরূপ অসুবিধা ঘটিবে না। এখন এই পুত্রের মুখ দেখিয়া, মন স্থির করুন। রাজসিংহাসন আপাততঃ শূন্য থাকিলেও, আমার পরাক্রমে, কেহ ঐ সিংহাসনের অবমাননা করিতে সাহসী হইবে না, এবং রাজ্য আপাততঃ অরাজক হইলেও, আমার বাহুবলে ও মন্ত্রণাকৌশলে, উহা কোনও রূপে উচ্ছৃঙ্খল বা উপদ্রবগ্রস্ত হইয়া উঠিবে না। আমাদের জগদ্‌বিশ্রুত বংশের বিলোপাশঙ্কা এখনও আমার মনে উদিত হয় নাই। যাঁহারা আর্ত্তের পরিরক্ষণে সতত উদ্যত রহিয়াছেন, ধরিত্রীর পালনে নিয়ত শ্রমশীলতার একশেষ দেখাইতেছেন, এবং নিরন্তর নিখিল পৃথ্বী-মণ্ডলের উৎপাতদমন ও শান্তিসম্পাদন করিতেছেন, বিধাতার বিশ্বপালনী শক্তি সর্ব্বদা তাঁহাদিগকে সর্ব্ব-ধ্বংস হইতে রক্ষা করিবে। বিচিত্রবীর্য্যের পত্নীযুগলের

যখন সন্তানসম্ভাবনা হইয়াছে, তখন আপনি স্থিরচিত্তে সুসময়ের প্রতীক্ষায় থাকুন, এবং মঙ্গলবিধাতা ঈশ্বরের নিকট প্রার্থনা করুন, যেন বধূদিগের বংশানুরূপপুত্র-লাভ হয়। ভীষ্ম এইরূপ প্রবোধবাক্যে সত্যবতীর শোকশান্তি করিয়া, বিচিত্রবীর্য্যের গর্ভবতী পত্নীদিগের সন্তানপ্রসবের প্রতীক্ষায় রহিলেন।





# তৃতীয় পরিচ্ছেদ।

যথাসময়ে বিচিত্রবীর্য্যের পত্নীদ্বয়ের এক একটি পুত্র ভূমিষ্ঠ হইল। ভীষ্ম যথাবিধানে কুমারযুগলের জাত-কর্ম্মাদিসম্পাদন করিয়া, অম্বিকার পুত্রের নাম ধৃতরাষ্ট্র ও অম্বালিকার পুত্রের নাম পাণ্ডু রাখিলেন। দৈববশতঃ ধৃতরাষ্ট্র জন্মান্ধ হইলেন। যাহা হউক, ভীষ্ম পুত্র-নির্ব্বিশেষে কুমারযুগলের পালন করিতে লাগিলেন। তিনি বিচিত্রবীর্য্যের প্রতি যেরূপ স্নেহপ্রদর্শন করিয়াছিলেন, এখন তৎপুত্রদ্বয়ের প্রতিও সেইরূপ স্নেহপ্রকাশ করিতে লাগিলেন। ধৃতরাষ্ট্র জন্মান্ধ হইলেও, ভীষ্ম তাঁহাকে রাজকুলোচিত শিক্ষা দিতে ক্রটি করিলেন না। কুমারেরা যথাসময়ে উপনীত হইয়া, ভীষ্মের নিয়োজিত শিক্ষকের সন্নিধানে বেদাধ্যয়ন করিতে লাগিলেন। বেদশাস্ত্রে পারদর্শী হইলে, তাঁহারা অস্ত্রাভ্যাসে প্রবৃত্ত হইলেন। ভীষ্মের তত্ত্বাবধানে তাঁহাদের অস্ত্রশিক্ষাতেও

কোন ত্রুটি হইল না। তাঁহারা অল্প সময়ের মধ্যেই ধনুর্ব্বেদ, গদাযুদ্ধপ্রণালী, অসিচর্ম্মপ্রয়োগপ্রভৃতি বিষয়ে দক্ষতালাভ করিলেন। কুমারযুগলের মধ্যে পাণ্ডু অদ্বিতীয় ধানুষ্ক এবং ধৃতরাষ্ট্র অসাধারণ বাহুবলশালী বলিয়া প্রসিদ্ধ হইলেন।

কুমারেরা এইরূপে নানাবিষয়ে পারদর্শিতালাভ করিলে ভীষ্ম অপরিসীম সন্তোষলাভ করিলেন। ধৃতরাষ্ট্র যদিও দর্শনশক্তিরহিত ছিলেন, তথাপি পাণ্ডুর নিমিত্ত কুরুরাজ্য দীর্ঘকাল অরাজক অবস্থায় রহিল না, এবং হস্তিনার সিংহাসনও দীর্ঘকাল শূন্য থাকিল না। ভীষ্ম সর্ব্বশাস্ত্রবিৎ, ধনুর্দ্ধরশ্রেষ্ঠ পাণ্ডুকেই রাজ্যশাসনের উপযুক্ত পাত্র বলিয়া মনে করিলেন। সত্যবতী ও তদীয় বধূদ্বয়ও পাণ্ডুর যোগ্যতা দেখিয়া, প্রফুল্লভাবে কালযাপন করিতে লাগিলেন। এখন রাজ্যমধ্যে আবার আনন্দ-স্রোত প্রবাহিত হইল। পুরবাসিগণ আবার উৎসবে মত্ত হইল। হস্তিনাপুরী আবার যেন অভিনব উৎসাহ ও অভিনব শক্তিতে সজীব হইয়া উঠিল।

মহামতি ভীষ্ম একদা পাণ্ডুকে আপনার নিকটে আনাইয়া কহিলেন, বৎস! বিধাতার নির্ব্বন্ধক্রমে তোমার জ্যেষ্ঠ ভ্রাতা জন্মান্ধ হইয়াছেন। এজন্য, অস্মৎকুলে তুমি রাজসিংহাসনের অধিকারী হইতেছ।

অধুনা তোমাকে কুরুরাজ্যের সিংহাসনে অধিরূঢ় হইতে হইবে। সর্ব্বান্তঃকরণে প্রজাপালন করা অস্মৎকুলের পবিত্র ধর্ম্ম। আপনার ন্যায়পরতা ও বিবেকশক্তি দ্বারা রাজ্যস্থিত সমস্ত লোকের সুখবর্দ্ধন হইবে, রাজা এই জন্যই রাজদণ্ডধারণ করিয়া থাকেন। প্রজালোককে দুর্দ্দশাগ্রস্ত ও নিপীড়িত করিয়া, ভোগাভিলাষ পূর্ণ করা, রাজার উচিত নহে। ইহাতে রাজকীয় শক্তির অবমাননা হয়। ঐশ্বর্য্যের বৃদ্ধি হইলেই, রাজা শ্রেষ্ঠ বলিয়া পরিগণিত হয়েন না, অবিচলিত ন্যায়পরতা, দীর্ঘস্থায়িনী অবদানপরম্পরা ও মহীয়সী কীর্ত্তির দ্বারাই তিনি শ্রেষ্ঠ পদ প্রাপ্ত হইয়া থাকেন। সর্ব্বক্ষণেই তাঁহার আত্ম-সংযম ও প্রশান্তভাব থাকা উচিত। তিনি যেমন স্বীয় বাহুবলে দেশান্তরে আধিপত্যস্থাপন ও শত্রুর আক্রমণ হইতে রাজ্যরক্ষা করিবেন, সেইরূপ স্বীয় উদারতাগুণে প্রজালোকের চরিত্রসংশোধন ও সুখ-সংবর্দ্ধনে সর্ব্বদা যত্নশীল থাকিবেন। প্রজারঞ্জনই তাঁহার রাজপদগ্রহণের উদ্দেশ্য। তিনি প্রজারঞ্জনে ব্যাপৃত থাকিবেন, প্রজারঞ্জনজন্য আত্মসুখেও উপেক্ষা দেখাইবেন, প্রজারঞ্জনেই পরমপ্রীতিলাভ করি-বেন। প্রকৃতিবর্গকে সুখে ও শান্তিতে রাখিবার নিমিত্তই বিধাতা তাঁহাকে তাদৃশ উচ্চ পদে প্রতিষ্ঠিত

করিয়াছেন। তিনি প্রকৃতিবর্গের সুখবর্দ্ধনে যে পরিমাণে কষ্টস্বীকার করিবেন, সেই পরিমাণেই রাজসিংহাসনের যোগ্য বলিয়া পরিগণিত হইবেন। তুমি রাজপদে প্রতিষ্ঠিত হইয়া, সুনিয়মে রাজ্যশাসন করিবে, আত্মসুখের প্রতি দৃক্পাত না করিয়া প্রজালোকের সুখবর্দ্ধনে সচেষ্ট থাকিবে। উৎসাহ, অধ্যবসায় ও ধীশক্তিতে তোমার সকল কার্য্যই যেন নির্ব্বিঘ্নে সম্পন্ন হয়। তুমি প্রকৃতিবর্গের হিতসাধন জন্য, করগ্রহণ ও লোকস্থিতির জন্য দণ্ডবিধান করিবে। শরণাগত দুর্ব্বলের প্রতি কখনও বলপ্রকাশ করিবে না। ক্ষত্রিয়োচিত ধর্ম্মানুসারে, সমরে পরাক্রমপ্রকাশ করিবে। অরাতিনিপাতে আত্মবলের বিকাশ হইলেও, তোমার মনে যেন আত্মশ্লাঘার উদয় না হয়। তুমি অনর্থকর রিপুবর্গকে আত্মবশে রাখিয়া, বিষয়ভোগে প্রবৃত্ত হইবে। তোমার রাজ্যে যেন নারীজাতির সম্মান, বৃদ্ধ ও গুরুজনের আদর এবং প্রাজ্ঞ ব্যক্তির মর্য্যাদালাভ হয়। তুমি অসাধারণ ক্ষমতাপন্ন হইলেও ক্ষমাপ্রদর্শনে বিমুখ হইবে না। দুর্দ্দান্ত অশ্ব যেমন রশ্মির আকর্ষণেও সংযত না হইয়া, অপথে ধাবমান হয়, তোমার শাসনাধীন জনগণ যেন সেইরূপ উচ্ছৃঙ্খল হইয়া, বিধিবহির্ভূত পথ অবলম্বন না করে। দেবতাদিগের প্রতি অচলা ভক্তি ও তত্ত্বদর্শী

ঋষিদিগের প্রতি অটল বিশ্বাস মানুষকে সর্ব্বদা মঙ্গলের পথে লইয়া যায়। তুমি দেবভক্তিতে পরিপূর্ণ ও ঋষিদিগের প্রতি শ্রদ্ধাবান্ থাকিবে। ভীষ্ম পাণ্ডুকে এইরূপ উপদেশ দিয়া, তাঁহার অভিষেকের উদ্যোগ করিতে লাগিলেন।

অনন্তর, শুভক্ষণে তত্ত্বদর্শী ঋষিগণ এবং পৌরগণ ও জানপদবর্গের সমক্ষে, পাণ্ডুর অভিষেকক্রিয়া সম্পন্ন হইল। পাণ্ডু রাজপদে প্রতিষ্ঠিত হইয়া, ভীষ্মের উপদেশানুসারে প্রজাপালন করিতে লাগিলেন। তাঁহার শাসনগুণে হস্তিনাপুরী শ্রীসম্পন্ন হইল; জনপদ সকল ধনধান্যে পরিপূর্ণ হইয়া উঠিল; প্রকৃতিবর্গ সৌরাজ্যসুখে তৃপ্তিলাভ করিতে লাগিল। ভীষ্ম রাজ্যের সর্ব্বত্র শান্তি দেখিয়া, সন্তোষলাভ করিলেন। তিনি যে উদ্দেশ্যে পাণ্ডুকে বিবিধ শাস্ত্রে সুশিক্ষিত করিয়াছিলেন, যে উদ্দেশ্যে তাঁহাকে রাজধর্ম্মের উপদেশ দিয়াছিলেন, সে উদ্দেশ্য সর্ব্বাংশে সিদ্ধ হইল দেখিয়া, প্রীতিলাভ করিলেন।

একদা ভীষ্ম বিদুরকে সম্বোধন করিয়া কহিলেন, বৎস! পাণ্ডু এখন যথানিয়মে রাজ্যশাসন করিতেছেন। তাঁহার প্রভাবে জনপদসমূহ সুরক্ষিত হইয়াছে। ভূমণ্ডলস্থ যাবতীয় রাজকুল অপেক্ষা আমাদের কুল, ধনে, মানে ও প্রতিপত্তিতে শ্রেষ্ঠ। যাহাতে কুলানুরূপ

কামিনীদিগের সহিত ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর বিবাহ হয়, তাহার উপায়বিধান করা আমাদের সর্ব্বতো-ভাবে কর্ত্তব্য। শুনিয়াছি, গান্ধাররাজের একটি সুন্দরী কন্যা ও মদ্রেশ্বরের একটি রূপবতী ভগিনী আছে। কুমারীযুগল আমাদের বংশের অনুরূপ। আমি সেই কুমারীদ্বয়ের সহিত ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর পরিণয়সম্বন্ধ স্থির করিবার ইচ্ছা করিয়াছি। এ বিষয়ে তোমার অভিপ্রায় কি, বল। দাসীপুত্র হইলেও বিদুর নিরতিশয় ধার্ম্মিক ও বুদ্ধিমান্ ছিলেন। উদারতাসুলভ প্রশান্তভাবে ও অসামান্য ধর্ম্মানুরাগে তিনি সকলের বরণীয় হইয়াছিলেন। সকলেই তাঁহার প্রতি শ্রদ্ধাপ্রদর্শনপূর্ব্বক তদীয় উপদেশ গ্রহণ করিত। ভীষ্ম বা পাণ্ডু, দাসীতনয় বলিয়া বিদুরের প্রতি কখনও অবজ্ঞাপ্রদর্শন করিতেন না। তাঁহারা বিদুরের বুদ্ধিকৌশল, নীতিজ্ঞান ও ধর্ম্মভাব দেখিয়া পুলকিত হইতেন, এবং বিদুরকে বিশ্বস্ত আত্মীয়, হিতৈষী মন্ত্রী ও প্রীতিভাজন পরিজন ভাবিয়া তৎসহবাসে সুখানুভব করিতেন। ধর্ম্মানুরক্ত দাসীতনয়, পবিত্র কুরু-কুলে এইরূপ শ্রদ্ধার পাত্র হইয়াছিলেন; কুরুবংশীয় রাজন্য-গণ দাসীতনয়ের প্রতি এইরূপ প্রীতিপ্রকাশ করিতেন।

বিদুর ভীষ্মের কথা শুনিয়া বিনীতভাবে নিবেদন করিলেন, আর্য্য! আপনার আদেশ আমাদের শিরো-

ধার্য্য। আপনি মাতার ন্যায় আমাদের পালন করিয়াছেন, পিতার ন্যায় আমাদিগকে শিক্ষা দিয়াছেন, গুরুর ন্যায় আমাদিগকে সদুপদেশদান ও সৎপথপ্রদর্শন করিতেছেন। আপনার নিমিত্ত কুরুকুলের প্রতিপত্তি অক্ষুণ্ণ রহিয়াছে। আপনি বিষয়ভোগে বীতস্পৃহ হইয়াও. বংশের গৌরব-রক্ষার্থে বৈষয়িক কার্য্যে নিবিষ্ট রহিয়াছেন, দারপরিগ্রহে বিমুখ হইয়াও, ভ্রাতার বিবাহে যথোচিত পরিশ্রম করিয়াছেন, রাজদণ্ডপরিত্যাগ করিয়াও, রাজ্যের মঙ্গল-সাধনার্থ ভ্রাতা ও ভ্রাতুষ্পুত্রদিগকে নানা উপদেশ দিয়া, রাজ্যাভিষিক্ত করিতেছেন। আপনাকে আর কি বলিব, আপনার বিবেচনায়, যাহা শ্রেয়স্কর বলিয়া স্থির হয়, তাহাই করুন। ধীরপ্রকৃতি বিদুর এই বলিয়া নিবৃত্ত হইলেন।

অনন্তর, ভীষ্ম সত্যবতীর অনুমতি লইয়া, গান্ধার-রাজের নিকটে দূত প্রেরণ করিলেন। গান্ধাররাজ সুবল ধৃতরাষ্ট্র অন্ধ বলিয়া, প্রথমে কন্যাদানে দোলায়মানচিত্ত হইলেন। পরে কৌরবদিগের কুল, খ্যাতি ও সদাচারের পর্য্যালোচনা পূর্ব্বক কন্যারত্নসমর্পণে সম্মতিপ্রকাশ করিলেন। তিনি দূতকে যথোচিত সম্মানের সহিত বিদায় দিয়া, দুহিতার বিবাহের উদ্‌যোগ করিতে লাগিলেন। অবিলম্বে সমস্ত আয়োজন

হইল। গান্ধাররাজকুমার শকুনি পিতার আদেশে ভগিনীকে লইয়া হস্তিনাপুরে উপস্থিত হইলেন, ধৃতরাষ্ট্রের সহিত সুবলনন্দিনী গান্ধারীর পরিণয় সম্পন্ন হইল। গান্ধাররাজকুমার, যথাবিধানে ভগিনীসম্প্রদান পূর্ব্বক ভীষ্মকর্ত্তৃক সৎকৃত হইয়া, স্বরাজ্যে গমন করিলেন। গান্ধারী যেরূপ রূপলাবণ্যবতী, সেইরূপ পতিপ্রাণা ছিলেন। বাগ্‌দত্তা হইবার পর, যখন তিনি ভাবী স্বামীকে অন্ধ বলিয়া জানিতে পারিলেন, তখনই প্রতিজ্ঞা করিলেন, স্বামী অন্ধ হইলেও, কখনও তাঁহার প্রতি অবজ্ঞাপ্রকাশ করিবেন না। গান্ধারী এখন প্রতিজ্ঞাপালনে যত্নবতী হইলেন। তিনি প্রগাঢ় ভক্তিযোগসহকারে অন্ধ স্বামীর শুশ্রূষা করিতে লাগিলেন, সদাচারে গুরুজনের পরিতোষ জন্মাইতে লাগিলেন, বিনয় ও সুশীলতায় সকলের প্রিয়পাত্রী হইয়া উঠিলেন। অল্প সময়ের মধ্যেই কুরুকুলে পতিপ্রাণা গান্ধারীর প্রতিপত্তি বদ্ধমূল হইল।

ভীষ্মের এক উদ্দেশ্য সিদ্ধ হইল। সত্যবতী গুণবতী বধূ পাইয়া প্রীতিলাভ করিলেন, ধৃতরাষ্ট্র পতিপ্রাণা পত্নীলাভে সন্তুষ্ট হইলেন, কৌরবগণ কুলানুরূপা কামিনী দেখিয়া, ভীষ্মের প্রশংসা করিতে লাগিলেন। ভীষ্ম এইরূপে এক বিষয়ে পূর্ণমনোরথ হইয়া বিষয়ান্তরে

মনোনিবেশ করিলেন। ধৃতরাষ্ট্রের বিবাহের পর, তিনি পাণ্ডুর পরিণয়কার্য্যসম্পাদনে যত্নবান্ হইলেন। এই সময়ে রাজা কুন্তিভোজের কন্যা কুন্তীর স্বয়ংবরের উদ্‌যোগ হইতেছিল। যদুবংশীয় শূরনামক নরপতির পৃথানামে একটি কন্যা ছিল। মহামতি শূর পূর্ব্বপ্রতিশ্রুতি অনুসারে, পরম মিত্র কুন্তিভোজের হস্তে স্বীয় কন্যারত্ন সমর্পণ করেন। কুন্তিভোজের পালিতা পৃথা অতঃপর কুন্তী নামে প্রসিদ্ধা হইলেন। ক্রমে বয়োবৃদ্ধিসহকারে কুন্তীর রূপলাবণ্যের বৃদ্ধি হইতে লাগিল। কুন্তিভোজ কিছুদিন পরে কন্যার স্বয়ংবরের আয়োজন করিলেন। কুন্তিভোজের সাদর আহ্বানে বিভিন্ন জনপদের ভূপতিগণ স্বয়ংবরসভায় উপস্থিত হইতে লাগিলেন। এদিকে ভীষ্ম পাণ্ডুকে অনুচরগণের সহিত কুন্তিভোজের রাজধানীতে পাঠাইয়া দিলেন। পাণ্ডু স্বয়ংবরোচিত বেশভূষায় অলঙ্কৃত হইয়া, সেই সুন্দর সভামণ্ডপে সুসজ্জিত ভূপতিসমূহের মধ্যে আসনপরিগ্রহ করিলেন। সভাস্থিত ব্যক্তিগণ তাঁহার প্রফুল্লশতদলসদৃশ যৌবনকান্তিতে মোহিত হইয়া, চিত্রার্পিতের ন্যায় তৎপ্রতি দৃষ্টিযোজনা করিয়া রহিল। সমাগত রাজগণ পাণ্ডুর সেই চিত্তবিমোহিনী আকৃতিদর্শনে রূপলাবণ্যনিধানকামিনীরত্নলাভের আশায় বিসর্জ্জন দিলেন।

নিমন্ত্রিতবর্গ একে একে যথাস্থানে উপবিষ্ট হইলে কুন্তী সময়োচিতবেশপরিগ্রহ পূর্ব্বক হস্তে বরমাল্য লইয়া, প্রতিহারীসমভিব্যাহারে সভাগৃহে সমাগতা হইলেন। তাঁহার উপস্থিতিতে সহসা সেই লোকারণ্যময়ী সভা নিস্তব্ধ হইল; সহসা ভূপতিবৃন্দের নয়ন বিস্ফারিত এবং মুখমণ্ডল গাম্ভীর্য্যে পূর্ণ হইয়া উঠিল। বন্দিগণ একে একে উপস্থিত নৃপতিগণের বংশপরিচয় দিল। অনন্তর কুন্তী সেই নৃপতিমণ্ডলীর দিকে দৃষ্টিপাত করিতে করিতে ক্রমে পাণ্ডুর সমীপবর্ত্তিনী হইলেন। নবযৌবনসম্পন্ন কুরুরাজের প্রফুল্ল মুখকমল, বিশাল বক্ষঃস্থল, আকর্ণবিস্তৃত লোচনযুগল ও লোকাতিশায়িনী মাধুরীদর্শনে, তাঁহার হৃদয়ে আহ্লাদের সঞ্চার হইল। তিনি মহারাজ পাণ্ডুকেই বরমাল্য দিতে ইচ্ছা করিলেন। কুন্তী আর কোন নরপতির দিকে দৃষ্টিপাত না করিয়া, ক্রমে কুরুরাজের নিকটে উপস্থিত হইলেন এবং লজ্জানম্রমুখে তাঁহার গলদেশে স্বীয় কমনীয় করপল্লবস্থিত মাল্যসমর্পণ করিলেন। সেই মঙ্গলপুষ্পময়ী মালা কুরুরাজের বিশাল বক্ষোদেশে বিলম্বিত হইয়া, তাঁহার দেহের অপূর্ব্ব শোভাসম্পাদন করিল। এদিকে পাণ্ডুর সহচরেরা আহ্লাদপ্রকাশ করিতে লাগিল। বাদ্যকরেরা উৎসাহসহকারে বাদ্য-

ধ্বনি করিতে প্রবৃত্ত হইল। রাজা কুন্তিভোজও উপযুক্ত জামাতা পাইয়া সন্তুষ্ট হইলেন। সভাস্থিত নৃপতিবর্গ রূপনিধান কামিনীরত্নলাভে হতাশ হইয়া, বিষণ্ণহৃদয়ে স্ব স্ব রাজ্যে গমন করিলেন।

কুরুরাজ পাণ্ডুর গলে বরমাল্য সমর্পিত হইয়াছে দেখিয়া, পুরবাসিগণ আহ্লাদপ্রকাশ করিতে লাগিল। রাজা কুন্তিভোজ প্রফুল্লহৃদয়ে বরকন্যা লইয়া, সভামণ্ডপ হইতে গৃহে প্রবেশ করিলেন। তথায় বেদবিধানানুসারে উদ্বাহ-ক্রিয়া সম্পন্ন হইল। অতঃপর কুন্তিভোজ বহুমূল্য যৌতুক দিয়া, জামাতাকে কন্যার সহিত হস্তিনাপুরে পাঠাইয়া দিলেন।

পাণ্ডু স্বয়ংবরসভায় সমাগত নরপতিগণের মধ্যে প্রাধান্যলাভ করিয়াছেন, এবং সৌভাগ্যলক্ষ্মীর অধিকারী হইয়া, লক্ষ্মীস্বরূপা পত্নীর সহিত রাজধানীতে আসিতেছেন শুনিয়া, ভীষ্ম যার পর নাই সন্তোষলাভ করিলেন। তিনি নবদম্পতিকে যথোচিত আদরসহকারে গৃহে লইয়া গেলেন। ধৃতরাষ্ট্রের ন্যায় পাণ্ডুও মনোমত স্ত্রীরত্ন লাভ করিয়াছেন দেখিয়া, সত্যবতী ও অম্বিকা পরিতুষ্ট হইলেন। সর্ব্বগুণবতী বধূ পাইয়া, অম্বালিকা আহ্লাদপ্রকাশ করিতে লাগিলেন। পুরবাসিনীগণ অভিনব বধূর প্রশংসাবাদে তাঁহার

আহ্লাদবৃদ্ধি করিতে লাগিল। রাজভবন উৎসববেশ ধারণ করিল। পুরবাসীরা বিবিধ মাঙ্গলিক কার্য্যে ব্যাপৃত হইল। তাহাদের গৃহাবলীর পুরোভাগে আম্রপল্লবসমন্বিত, সলিলপূর্ণ মঙ্গলকলসসমূহ স্থাপিত, সপত্রকদলীবৃক্ষ রোপিত ও মঙ্গলময়ী পতাকাসমূহ বায়ুভরে প্রকম্পিত হইতে লাগিল, যেন হস্তিনাপুরী হর্ষসহকারে স্বীয় রূপগুণবান্ অধিপতির সহিত রূপগুণবতী কামিনীর সম্মিলনের নিদানভূত প্রজাপতির সম্বর্দ্ধনা করিতে লাগিল। জনপদে জনপদে এইরূপ আমোদের অনুষ্ঠান হইল। পাণ্ডুর বিবাহোৎসবে পুরনিবাসী ও জনপদবাসী সমভাবে পরিতোষলাভ করিল।

কিয়ৎকাল পরে ভীষ্ম পাণ্ডুর আর এক বিবাহ দিতে ইচ্ছা করিলেন। মদ্রাধিপতি শল্যের একটি সুন্দরী ভগিনী ছিল। ভীষ্ম সর্ব্বপ্রথম তাঁহার সহিত পাণ্ডুর বিবাহ দিবার ইচ্ছা করিয়াছিলেন। এখন তিনি সেই সঙ্কল্পসিদ্ধির মানসে মদ্ররাজ্যে যাত্রা করিলেন। কর্ত্তব্য কার্য্যের সাধন জন্য প্রধান অমাত্য, ব্রাহ্মণবর্গ ও মহর্ষিগণ তাঁহার সমভিব্যাহারী হইলেন। মদ্ররাজ শল্য ভীষ্মের আগমনবার্ত্তা শ্রবণ মাত্র সত্বর হইয়া, প্রত্যুদ্গমন পূর্ব্বক তাঁহাকে আদর-

সহকারে গৃহে আনিলেন এবং পাদ্য, অর্ঘ্য ও আসন দিয়া বিনীতভাবে তাঁহার আগমনের কারণ জিজ্ঞাসা করিলেন। শল্যকর্ত্তৃক সৎকৃত হইয়া, সকলে আসনপরিগ্রহ করিলে, ভীষ্ম কহিলেন, রাজন্! আমি কন্যার্থী হইয়া, এই স্থানে আসিয়াছি। শুনিয়াছি, মাদ্রী-নামে আপনার একটি অনূঢ়া ভগিনী আছেন। আমার ভ্রাতুষ্পুত্র পাণ্ডুর সহিত সেই কুমারীর পরিণয় সম্পন্ন হয়, ইহাই প্রার্থনা। বৈবাহিকসম্বন্ধ স্থাপনে আপনি আমাদের যোগ্যপাত্র। আপনার ও আমাদের বংশ দুইই তুল্যরূপ পবিত্র ও গুণাংশে শ্রেষ্ঠ। আপনি পাণ্ডুকে ভগিনী দান করিয়া, আমাদের সহিত সম্বন্ধস্থাপন করিলে, সাতিশয় সুখী হইব। মদ্ররাজ সন্তোষসহকারে এই প্রস্তাবে সম্মতিপ্রকাশপূর্ব্বক ভীষ্মের হস্তে ভগিনী-সমর্পণ করিলেন। ভীষ্মও শল্যকে উপহার-স্বরূপ মাতঙ্গ, তুরঙ্গ ও মণিমুক্তাপ্রবালাদি দিয়া যত্নসহকারে মাদ্রীকে লইয়া হস্তিনাপুরীতে প্রত্যাবৃত্ত হইলেন।

অনন্তর ভীষ্ম বেদজ্ঞ ব্রাহ্মণবর্গ ও সত্যবতীপ্রভৃতির মতানুসারে শুভদিন স্থির করিয়া, সেই দিনে পাণ্ডুর পরিণয়কার্য্যসম্পাদন করিলেন। পাণ্ডু মাদ্রীর পাণি-গ্রহণ পূর্ব্বক তাঁহার বাসের জন্য সুরম্য হর্ম্ম্য নির্দ্দিষ্ট

করিয়া দিলেন। কুন্তিভোজদুহিতার সহিত পাণ্ডুর পরিণয়ে যেরূপ উৎসব হইয়াছিল, এ বিবাহেও সেইরূপ উৎসব হইল। কুন্তী ও মাদ্রী, পরস্পর সপত্নী হইলেও, উভয়ের মধ্যে অল্প সময়েই অকৃত্রিম সৌহৃদ্য জন্মিল। উভয়েই সাপত্ন্যদোষপরিহার পূর্ব্বক কায়মনোবাক্যে স্বামিসেবায় মনোনিবেশ করিলেন। মহারাজ পাণ্ডু পরস্পরপ্রণয়বদ্ধ পত্নীযুগলের শুশ্রূষায় পরিতোষলাভ পূর্ব্বক রাজ্যশাসন করিতে লাগিলেন।

এইরূপে ধৃতরাষ্ট্র ও পাণ্ডু, একে একে পরিণয়সূত্রে আবদ্ধ হইলেন। সমদর্শী ভীষ্মের জন্য, কাহারও মনে কোনরূপ কষ্টের আবির্ভাব হইল না। ধৃতরাষ্ট্র পতিপ্রাণা পত্নীর শুশ্রূষায় যেরূপ সন্তুষ্ট হইলেন, পাণ্ডুও কুলানুরূপ কুমারীযুগলের সহিত উদ্বাহবন্ধনে আবদ্ধ হইয়া সেইরূপ প্রীতিলাভ করিলেন। ধৃতরাষ্ট্র অন্ধ হইলেও, ভীষ্মের নিকটে চক্ষুষ্মান্ ও পরম রূপবান্ বলিয়াই পরিগণিত ছিলেন। ভীষ্ম উভয় ভ্রাতাকেই সমভাবে থাকিতেন, উভয়ের প্রতিই সমভাবে প্রীতিপ্রকাশ করিতেন, এবং উভয়েরই পরিতোষসাধনে সমভাবে যত্নশীল হইতেন। আচারে, সৌন্দর্য্যে ও কুলগৌরবে, ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর পত্নীদিগের মধ্যে কোন বৈলক্ষণ্য ছিল না। ভীষ্মের সদ্‌ব্যবহারে ধৃতরাষ্ট্র ও পাণ্ডু, উভয়েই অপরিসীম সন্তো-

ষের অধিকারী হইলেন, এবং উভয়েই সৌভ্রাত্রসুখে কালযাপন করিতে লাগিলেন।

ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর বিবাহোৎসবের অবসানে, ভীষ্ম বিদুরের পরিণয়সম্পাদানে উদ্যত হইলেন। একার্য্যেও ভীষ্মের স্নেহ ও প্রীতির পরিচয় পাওয়া গেল। দাসীতনয় হইলেও বিদুর দাসের ন্যায় অবজ্ঞেয় ছিলেন না। ভীষ্ম বিদুরকে ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর মতই দেখিতেন। ধর্ম্মানুগত প্রশান্তভাবে, বিদুর যেমন সৌম্যদর্শন ও সর্ব্বজনের আদরণীয় ছিলেন, ভীষ্মও সেইরূপ ধর্ম্মানুরাগিণী, সুলক্ষণবতী ও সৌন্দর্য্যশালিনী কুমারী আনিয়া, বিদুরের বিবাহ দিলেন।

ঋতুপর্য্যায়ক্রমে শরৎকাল সমাগত হইল। জলদমণ্ডল তিরোহিত হওয়াতে, তপনের রশ্মি প্রখর ও চন্দ্রমার স্নিগ্ধ কিরণজাল উজ্জ্বল হইতে লাগিল। প্রফুল্ল কমলদলে সরোবরের অনির্ব্বচনীয় শোভা হইল। মরালকুল, সেই সরসীসলিলে সুমন্দসমীরসঞ্চালিত তরঙ্গাবলীর সহিত উৎফুল্লভাবে নাচিয়া বেড়াইতে লাগিল। চারি দিকে কাশকুসুম বিকশিত হইল, যেন ধরিত্রী আপনাকে পবিত্র করিবার নিমিত্ত বক্ষঃস্থলে মহামতি ভীষ্মের অবদাত যশোরাশি গুচ্ছে গুচ্ছে সজ্জিত করিয়া রাখিলেন। নভোমণ্ডল জলদজালবিমুক্ত, পথসকল

কর্দ্দমবিমুক্ত ও নদী সকল প্রখরস্রোতোবেগবিমুক্ত হওয়াতে সর্ব্বত্র যাতায়াতের সুবিধা হইল। ক্ষেত্রসমূহ শস্যসম্পত্তিতে শোভিত হইয়া, কৃষীবলদিগের হৃদয়ে আশা ও উৎসাহের সঞ্চার করিতে লাগিল। দিক্‌সমূহ প্রসন্ন, মারুতহিল্লোল সুখস্পর্শ, পৃথ্বীতল বারিসম্পাতশূন্য ও সুনীল গগনতলে জ্যোতিষ্কমণ্ডল পূর্ব্বাপেক্ষা উজ্জ্বলতর হইল।

শরৎসমাগমে পাণ্ডু দিগ্বিজয়যাত্রায় কৃতসঙ্কল্প হইলেন। তিনি ভীষ্মের নিকটে আপনার অভিপ্রায় জানাইলে ভীষ্ম প্রশস্তহৃদয়ে অনুমোদন করিলেন। অবিলম্বে নানাস্থান হইতে সৈন্য সংগৃহীত হইতে লাগিল। সামন্তবর্গ স্ব স্ব সৈনিকদলসহ রাজধানীতে উপস্থিত হইলেন। হস্তী, অশ্ব, রথ প্রভৃতি বিচিত্রবেশে সজ্জিত হইল। পাণ্ডু স্বাধিকার সুরক্ষিত ও সৈনিক পুরুষদিগকে অগ্রিম বেতন দিয়া বশীভূত করিলেন, অনন্তর ভীষ্ম ও ধৃতরাষ্ট্রের এবং সত্যবতীপ্রভৃতি মাতৃদেবীদিগের চরণবন্দনা করিয়া, শুভক্ষণে চতুরঙ্গ সৈন্যসমভিব্যাহারে নগর হইতে বহির্গত হইলেন।

পাণ্ডু প্রথমতঃ দশার্ণজনপদে উপনীত হইলেন। দশার্ণরাজ পাণ্ডুর পরাক্রমে পরাজিত হইলেন, এবং বিবিধ বহুমূল্য উপায়ন দিয়া, বিজেতার পরিতোষসাধন করিলেন। পাণ্ডু বিজয়শ্রীর অধিকারী হইয়া দশার্ণ হইতে মগধ

রাজ্যে যাত্রা করিলেন। মগধরাজ সাতিশয় বলগর্ব্বিত ছিলেন। তিনি পাণ্ডুর নিকটে অবনতমস্তক হইলেন না। তাঁহার বলদর্প পূর্ব্বাপেক্ষা অধিকতর হইল, আত্মপ্রাধান্য-স্থাপন ও আত্মগৌরবরক্ষার বাসনা বলবতী হইয়া উঠিল। তিনি পাণ্ডুর সেই বিজয়িনী শক্তি, সেই বলশালিনী বাহিনীর প্রতি উপেক্ষাপ্রদর্শন করিতে লাগিলেন। কিন্তু যুদ্ধে তাঁহার জয়লাভ হইল না। পাণ্ডুর পরাক্রমে তদীয় পতনকাল আসন্ন হইল। মগধেশ্বর সমরে নিহত হইলেন। পাণ্ডু তাঁহার ধনরত্নগ্রহণপূর্ব্বক মিথিলায় গমন করিলেন। বিদেহবাসীরা পাণ্ডুর পরাক্রমে পরাভূত হইয়া, অধীনতাস্বীকার করিল। পাণ্ডু যেরূপ উদ্ধত লোকের শাসনকর্ত্তা, সেইরূপ শরণাগতবৎসল ছিলেন। তিনি বশংবদ বিদেহবাসীদিগকে স্ব স্ব পদে প্রতিষ্ঠিত করিয়া, বারাণসীতে গমন করিলেন। এস্থানেও তাঁহার প্রতাপ অক্ষুণ্ণ রহিল। অনন্তর তিনি সুহ্মপ্রভৃতি জনপদে যাইয়া, আত্মপ্রাধান্যস্থাপন করিলেন।

অমিতবিক্রম পাণ্ডু এইরূপে যে যে জনপদে উপনীত হইতে লাগিলেন, সেই সেই জনপদেই, তাঁহার প্রতাপ অক্ষুণ্ণ ও আধিপত্য অব্যাহত হইতে লাগিল। যে স্থলে দুস্তর তরঙ্গিণী তরঙ্গবিস্তার করিয়া, তাঁহার গমনে বাধা জন্মাইল, তিনি সেই স্থলে সুদৃঢ় সেতুনির্ম্মাণ করাইলেন;

যে স্থলে পানীয় দুষ্প্রাপ্য হইয়া উঠিল তাঁহার আদেশে খনকেরা সেই স্থলে সরোবরখনন করিল; যে স্থলে অন্ধকারময় নিবিড় অরণ্য তাঁহার গমনপথ নিরুদ্ধ করিল, তিনি সেই স্থলে জঙ্গল পরিষ্কৃত ও প্রশস্ত পথ নির্ম্মিত করাইলেন। সর্ব্বত্র তাঁহার অসামান্য ক্ষমতার চিহ্নসকল পরিব্যক্ত হইতে লাগিল। বিভিন্ন রাজ্যের অধিপতিগণ তাঁহার অধীনতাস্বীকারপূর্ব্বক মূল্যবান্ উপায়নরাশি-সমর্পণ করিলেন। এইরূপে কুরুরাজ পাণ্ডু স্বীয় অসাধারণ বীরত্বে বীরভোগ্যা বসুন্ধরা করতলগত করিয়া, সেই বহুমূল্য দ্রব্যজাত লইয়া, হৃষ্টচিত্তে রাজধানীতে প্রত্যাবর্ত্তন করিতে লাগিলেন।

পাণ্ডু হস্তিনানগরীর সমীপবর্ত্তী হইলে ভীষ্ম তদীয় আগমনবার্ত্তা পাইয়া আহ্লাদসহকারে অমাত্যগণ সমাভব্যাহারে তাঁহার প্রত্যুদ্গমন করিলেন। তিনি যখন দেখিলেন, পাণ্ডু ভূপালদিগের অধীনতাস্বীকারের চিহ্ন স্বরূপ বহুমূল্য সম্পত্তি লইয়া আসিতেছেন. চতুরঙ্গ কৌরবসৈন্য, বিজয়শ্রীতে গৌরবান্বিত হইয়া, তাঁহার অনুগমন করিতেছে, তখন তাঁহার আহ্লাদের অবধি রহিল না। তিনি অগ্রসর হইয়া, ভুবনবিজয়ী পাণ্ডুর কুশলজিজ্ঞাসা করিলেন। তাঁহার নয়নযুগল হইতে আনন্দাশ্রু প্রবাহিত হইল। পাণ্ডু বিজয়গৌরবে উন্নত হইলেও

বিনম্রভাবে ভীষ্মের চরণবন্দনা ও তৎসমভিব্যাহারী অমাত্যপ্রভৃতির প্রতি যথাযোগ্য সম্মানপ্রদর্শন করিলেন। চারি দিকে তূর্য্য, শঙ্খ, দুন্দুভিপ্রভৃতির মঙ্গলবাদ্য হইতে লাগিল। ব্রাহ্মণগণ হস্ত তুলিয়া আশীর্ব্বাদ করিতে লাগিলেন। পুরাঙ্গনারা নানাবিধ মঙ্গলাচরণ করিয়া, দিগ্‌বিজয়ী পাণ্ডুর প্রতি প্রীতিপ্রকাশ করিতে লাগিল। পৌরবর্গ ও জানপদগণ সকলেই একবাক্যে বলিতে লাগিল, যে সকল ভূপতি পূর্ব্বে কুরুকুলের সম্পত্তিহরণ করিয়াছিলেন, তাঁহারা সকলেই মহারাজ পাণ্ডুর করপ্রদ হইলেন। মহাত্মা ভীষ্মের যত্নে পাণ্ডু যদি ধনুর্ব্বেদে সুশিক্ষিত ও রাজপদে প্রতিষ্ঠিত না হইতেন, তাহা হইলে অদ্যকার এই আনন্দোৎসব আমাদের নেত্রপথবর্ত্তী হইত না। ভীষ্ম পবিত্র কুরুকুলে, মঙ্গলবিধাত্রী এর নাম ন্যায় বিরাজ করিতেছেন। ইঁহার অনন্যসাএবং মাদ্রীর পরম্পরায় অনুক্ষণ ভরতবংশের মঙ্গল সাধি ও কনিষ্ঠের এই পরার্থপর ও বিষয়বাসনাশূন্য মহাপুরু ক্রমানুসারে অদ্য দিগ্‌বিজয়ী পাণ্ডুর বিজয়িনী কীর্ত্তি প্রসিদ্ধিলাভ হইল। এইরূপ আমোদ ও আহ্লাদে

পাণ্ডুকে লইয়া, নগরে প্রবেশ করিলেন। য় উপনীত না

আনন্দকোলাহলময় রাজভবনে প্রবেশ পাণ্ডুর দেহা-

যথাক্রমে সত্যবতী, অম্বিকা, অম্বালিকা। সত্যবতী-

চরণে প্রণাম করিলেন। সত্যবতী প্রিয়তম পৌত্রের জয়লাভে আহ্লাদসাগরে নিমগ্না হইলেন। অম্বিকা হৃষ্টচিত্তে দেবতাদিগের নিকটে পুত্রের কুশল-প্রার্থনা করিলেন। অবিরত আনন্দাশ্রুপাতে অম্বালিকার বক্ষঃস্থল ভাসিয়া গেল। অম্বালিকা আনন্দাশ্রুপূর্ণনয়নে ও প্রগাঢ়স্নেহসহকারে, আলিঙ্গনপূর্ব্বক তনয়ের কুশল-জিজ্ঞাসা করিলেন। ধৃতরাষ্ট্র অনুজের অসাধারণ কার্য্যের বিবরণ শুনিয়া, যার পর নাই পরিতুষ্ট হইলেন। কুন্তী ও মাদ্রীর আহ্লাদের সীমা রহিল না। তাঁহারা পতির বীরত্বগৌরবে আপনাদিগকে ভাগ্যবতী বলিয়া মনে করিতে লাগিলেন। বিজয়ী পাণ্ডুর প্রত্যা-বর্ত্তনে সকলের হৃদয়ই এইরূপ প্রফুল্ল হইল। সকলেই আগমনজর বীরত্বকীর্ত্তির উদ্ঘোষণে ও পুরুষশ্রেষ্ঠ ভীষ্মের ব্যাহারে তঁ চরিতের গুণোৎকীর্ত্তনে কিয়দ্দিনযাপন দেখিলেন, প।
স্বরূপ বহুমূল
কৌরবসৈন্য,
অনুগমন করি
রহিল না।
কুশলজিজ্ঞাস
ন্দাশ্রু প্রবা





## চতুর্থ পরিচ্ছেদ।

কালক্রমে কুরুবংশ বহুশাখায় বিভক্ত হইয়া উঠিল। পাণ্ডুমহিষী কুন্তী যথাক্রমে তিনটি পুত্র ও মাদ্রী যমল কুমারপ্রসব করিলেন। এদিকে ধৃতরাষ্ট্রপত্নী গান্ধারীর শতপুত্র জন্মগ্রহণ করিল। পাণ্ডু পঞ্চকুমারলাভে সন্তুষ্ট হইলেন। ধৃতরাষ্ট্রও বহু পুত্র পাইয়া, আহ্লাদ-প্রকাশ করিতে লাগিলেন। যথাবিধানে কুমারদিগের জাতকর্ম্মাদি সম্পন্ন হইল। কুন্তীর তনয়ত্রয়ের নাম যথাক্রমে যুধিষ্ঠির, ভীমসেন ও অর্জ্জুন, এবং মাদ্রীর কুমারযুগলের মধ্যে, জ্যেষ্ঠের নাম নকুল ও কনিষ্ঠের নাম সহদেব হইল। ধৃতরাষ্ট্রের পুত্রগণ ক্রমানুসারে দুর্য্যোধন দুঃশাসনপ্রভৃতি ভিন্ন ভিন্ন নামে প্রসিদ্ধিলাভ করিল।

কুমারেরা সুশিক্ষিত ও যৌবনসীমায় উপনীত না হইতেই, পাণ্ডু কলেবরত্যাগ করিলেন। পাণ্ডুর দেহা-ত্যয়ে সমগ্র কুরুরাজ্য শোকাচ্ছন্ন হইল। সত্যবতী-

ভীষ্মপ্রভৃতির শোকসিন্ধু উচ্ছলিত হইয়া উঠিল। কুন্তী ও মাদ্রী হায়! কি হইল বলিয়া, শিরে করাঘাত করিতে করিতে মূর্চ্ছিতা হইয়া পড়িলেন। কিছুক্ষণ পরে চেতনার সঞ্চার হইলে কুন্তী মাদ্রীকে কহিলেন, শুভে! আমি আর্য্যপুত্রের জ্যেষ্ঠা ধর্ম্মপত্নী। সুতরাং ধর্ম্মানুসারে সমস্ত কার্য্য অগ্রে আমারই করা কর্ত্তব্য। এখন আর্য্য-পুত্র যে পথে গিয়াছেন, আমিও সেই পথে যাইব। তোমার হস্তে আমার সন্তানগুলির পালনভারসমর্পণ করিলাম। তুমি শোকাবেগের সংবরণ করিয়া, ইহাদের রক্ষণাবেক্ষণে তৎপর থাকিবে, এবং লোকান্তরে আর্য্য-পুত্রের মঙ্গলকামনায় ধর্ম্মাচরণ করিবে; আমি আর্য্য-পুত্রের সহগমন করিতেছি; তুমি আমায় বাধা দিওনা। শোকাকুলা কুন্তীর কথা শুনিয়া, মাদ্রী কহিলেন, আর্য্যে! আমি সাংসারিক বিষয়ে অনভিজ্ঞা; বয়সের অল্পতায়, আমার বিবেচনাশক্তি পরিবর্দ্ধিত হয় নাই। সন্তান-পালনরূপ দুঃসাধ্য কার্য্যসম্পাদনে আমার সামর্থ্য নাই। বিশেষতঃ আমি যদি বুদ্ধিদোষে আমার সন্তানের ন্যায় আপনার সন্তানগণের প্রতি স্নেহপ্রকাশ না করি, তাহা হইলে নিঃসন্দেহ নিরয়গামিনী হইব। আমাদের সন্তানগুলি এখনও শৈশবসীমার অতিক্রম করে নাই। আপনি জীবিত না থাকিলে, কে ইহাদের অবলম্বন স্বরূপ

হইবে? কে স্নেহসহকারে ইহাদের রক্ষণাবেক্ষণ করিবে? ইহারা কাহার মুখ চাহিয়া থাকিবে! হয় ত ইহারা মৃত্যুমুখে পতিত হইয়া, আমাকে অধিকতর শোকাকুল করিবে। ইহাদের জীবনরক্ষার নিমিত্ত আপনারই জীবিত থাকা আবশ্যক। ইহারা জীবিত না থাকিলে, উদকদানে কে আর্য্যপুত্রের তৃপ্তিসাধন করিবে? অতএব ইহাদের জীবনরক্ষা ও পরলোকে আর্য্যপুত্রের পরিতৃপ্তিসাধন জন্য, আপনি সহগমন হইতে নিবৃত্তা হউন। আমি আর্য্যপুত্রের সহগমন করিব। আমার পুত্র দুইটি যেন কোন কষ্ট না পায়। আপনি যুধিষ্ঠিরাদির ন্যায় ইহাদেরও প্রযত্নসহকারে পালন করিবেন। ইহারা যেন কখনও আপনার স্নেহে বঞ্চিত না হয়। এই বলিয়া, পতিপ্রাণা মাদ্রী মৃত পতির সহগমন করিলেন। কুন্তী শিশু সন্তানগুলির জন্য নিতান্ত অনিচ্ছাসহকারে সহগমনে বিরতা থাকিলেন।

পাণ্ডু লোকান্তরিত হইলে ভীষ্ম প্রকৃতিসিদ্ধ উদারতা ও সমদর্শিতার সহিত যুধিষ্ঠিরাদি কুমারগণের রক্ষণাবেক্ষণ করিতে লাগিলেন। তিনি যেরূপ স্নেহ সহকারে বিচিত্রবীর্য্যের মঙ্গলসাধনে তৎপর হইয়াছিলেন, যেরূপ স্নেহের সহিত ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর প্রতিপালন করিয়াছিলেন, এখন যুধিষ্ঠিরাদির প্রতিও সেইরূপ স্নেহ

দেখাইতে লাগিলেন। পুনঃ পুনঃ বিপৎপাতেও তাঁহার কর্ত্তব্যবুদ্ধি তিরোহিত বা বিচারশক্তি ক্ষীণতর হইল না। তিনি গিরিবরের ন্যায় অটলভাবে থাকিয়া, আপনার কর্ত্তব্যপালন করিতে লাগিলেন। চিত্রাঙ্গদের নিধনে তিনি যেরূপ কুরুরাজ্যের মঙ্গলবিধানে যত্নশীল ছিলেন, বিচিত্রবীর্য্যের লোকান্তরগমনে তিনি বংশের গৌরব-রক্ষার জন্য যেরূপ পরিশ্রম করিয়াছিলেন, এখন পাণ্ডুর বিয়োগেও তিনি কুরুকুলের প্রতিপত্তিবিস্তারে সেইরূপ যত্ন, পরিশ্রম ও অধ্যবসায়ের পরিচয় দিতে লাগি-লেন। তাঁহার যত্নপরতাও শ্রমশীলতা দেখিয়া সকলে অবাক্ ও হতবুদ্ধি হইল। তিনি রাজদণ্ডগ্রহণ ও স্ত্রীপরিগ্রহ না করিয়া, রাজভক্ত প্রজার ন্যায় নিঃস্বার্থ-ভাবে যেরূপ কর্ত্তব্যনিষ্ঠা দেখাইতে লাগিলেন, তাহাতে পৌরবর্গ ও জানপদগণ বিস্ময়ে অভিভূত হইয়া ভক্তি-রসার্দ্রহৃদয়ে, তাঁহার অসামান্য চরিতের নিকটে মস্তক অবনত করিতে লাগিল। ভীষ্ম কুমারগণের রক্ষণাবেক্ষণের ভার গ্রহণ করিলেও কোনও বিষয়ে কর্ত্তৃত্ব করিবার ইচ্ছা করিলেন না। রাজ্যসংক্রান্ত যাবতীয় কার্য্য ধৃতরাষ্ট্রের আদেশে নিষ্পন্ন হইতে লাগিল।

পাণ্ডুর বিয়োগে সত্যবতীর মনে বৈরাগ্যের সঞ্চার হইল। সত্যবতী সমস্ত কার্য্যে সাতিশয় ঔদাস্য দেখা-

